# প্রকাশকের কথা

আশপাশে আমরা যে সমস্ত গ্রন্থ সচরাচর দেখতে পাই তা থেকে সত্যেন্দ্রনাথ ঠাকুর লিখিত 'বোম্বাই চিত্র' গ্রন্থটি স্বতন্ত্র। তিনি পশ্চিম ভারতের ইতিহাস লিখতে গিয়ে সমকালীন অবস্থাকে তাঁর বইতে তুলে ধরেছেন, যা মূলত ঠাকুরবাড়ির সংস্কৃতির দান। বিরাট বোম্বাই প্রেসিডেন্সি নিয়ে তিনি যে চমৎকার আলেখ্য তুলে ধরেছেন তাতে তদানীন্তন বোম্বাই প্রদেশ, বোম্বাই শহর ও তার নিকটবর্তী অঞ্চল আমাদের চোখের সামনে ছবির মতন প্রতীয়মান হয়। তাছাড়াও তিনি প্রতিবেশী বিদেশকেও আমাদের সামনে সিংহল ভ্রমণ বৃত্তান্তে তুলে ধরেছেন। এর পাশাপাশি সত্যেন্দ্রনাথ ব্রিটিশ শাসনের ব্যবচ্ছেদ করেছেন পরিশিষ্ট অংশে 'ভারতবর্ষীয় ইংরাজ' অংশে। এককথায় বলা যেতে পারে এটি একটি গুরুত্বপূর্ণ ইতিহাস-আখ্যান।

# সম্পাদকের আলোচনা ও নব সংস্করণের ভূমিকা

## রঞ্জিত সেন

### সত্যেন্দ্রনাথ ঠাকুর ও তার পরিবার

সত্যেন্দ্রনাথ ঠাকুর ছিলেন মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের দ্বিতীয় পুত্র। তাঁর পিতামহ ছিলেন প্রিন্স দ্বারকানাথ ঠাকুর— সে যুগের সবচেয়ে বড় আন্তেপ্রেনিয়র (Entrepreneur) যিনি কার-ঠাকুর কোম্পানি নামে এক বড় কোম্পানি খুলেছিলেন। দ্বারকানাথ ছিলেন তাঁর সময়ের সবচেয়ে বড় জমিদারদের একজন যিনি আরবি-ফার্সি-বাংলা-ইংরাজি ভাষায় পারদর্শিতা লাভ করে এবং জাহাজের ব্যবসা, কয়লার ব্যবসা, নীলের ব্যবসা ইত্যাদির মধ্য দিয়ে বিরাট ব্যবসায়িক সম্পত্তির মালিক হয়েছিলেন। তিনি ছিলেন সমাজ-সংস্কারক রাজা রামমোহন রায়ের থেকে কুড়ি বছরের (মতান্তরে বাইশ বছরের) ছোট হয়েও সমস্ত সমাজ সংস্কারের কাজে তাঁর ঘনিষ্ঠ সহযোগী। এমন পরিবারে জন্মেছিলেন সত্যেন্দ্রনাথ ঠাকুর। তাঁর জন্ম কলকাতায় ১৮৪২ সালের ১লা জুন। তাঁর মৃত্যু হয়েছিল ১৯২৩ সালের ৯ই জানুয়ারি। রবীন্দ্রনাথ বেঁচেছিলেন ৮০ বছর (১৮৬১-১৯৪১)। তাঁর মেজদাদা বেঁচেছিলেন ৮১ বছর। তিনি পেশায় ছিলেন সিভিল সার্ভেন্ট— সরকারের কভেনান্টেড অফিসার। তার সঙ্গে তিনি ছিলেন সমাজ সংস্কারক। তাঁর স্ত্রী ছিলেন জ্ঞানদানন্দিনী দেবী। তাঁর পুত্রকন্যারা হলেন যথাক্রমে সুরেন্দ্রনাথ ঠাকুর (১৮৭২-১৯৪০) এবং ইন্দিরা দেবী চৌধুরানী (১৮৭৩-১৯৬০)। তাঁদের দুজনেরই পিতার সঙ্গে শৈশবে ইংল্যাণ্ডে প্রবাসজীবন যাপনের অভিজ্ঞতা হয়েছিল। সুরেন্দ্রনাথ ঠাকুর ছিলেন ইংরাজি ভাষায় সুপণ্ডিত। তিনি রবীন্দ্রনাথের 'চার অধ্যায়' নামক উপন্যাসটি ইংরাজি ভাষায় অনুবাদ করেছিলেন। তিনি মহাভারতের মূল অংশের একটি সংক্ষিপ্তসার বাংলা ভাষায় রচনা করেছিলেন। পরবর্তীকালে তিনি ভারতের স্বাধীনতা সংগ্রামী সশস্ত্র বিপ্লবীদের সঙ্গে যুক্ত হয়ে পড়েন। ইন্দিরা দেবী চৌধুরানীর বিবাহ হয়েছিল বিশিষ্ট সাহিত্যিক প্রমথ চৌধুরীর সঙ্গে। তিনি ছিলেন ফরাসী ভাষায় সুপণ্ডিত ও ভারতীয় সঙ্গীতে বিশেষজ্ঞ। তাঁর সময়ে তিনি ছিলেন রবীন্দ্রসঙ্গীতের অন্যতম প্রবক্তা। তিনি বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্যও ছিলেন।

সত্যেন্দ্রনাথের প্রাথমিক শিক্ষা শুরু হয় বাড়িতে। সেখানেই তিনি বাংলা, সংস্কৃত ও ইংরাজি ভাষার প্রথম পাঠ লাভ করেন। পরে তিনি হিন্দু স্কুলে ভর্তি হন। সেখান থেকে ১৮৫৭ সালে তিনি প্রবেশিকা পরীক্ষায় (Entrance examination) পাশ করেন। ১৮৫৭ সালেই কলকাতা বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়— এর সঙ্গে সঙ্গে মাদ্রাজ ও বোম্বাইতেও

বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত করা হয়। এইভাবেই ভারতবর্ষে বিশ্ববিদ্যালয়ের যুগের (the university age) সূচনা হয়। তখন প্রবেশিকা পরীক্ষা কলকাতা বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রণাধীন পরীক্ষা ছিল। এই পরীক্ষায় সত্যেন্দ্রনাথ প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হন। এই অর্থে বলা যেতে পারে যে সত্যেন্দ্রনাথ ছিলেন বিশ্ববিদ্যালয় যুগের প্রথম প্রজন্মের ছাত্র। বঙ্কিমচন্দ্রও ছিলেন তাই। শুধু বিশ্ববিদ্যালয় যুগের আদি উপাদান নয়, কলকাতা শহরের রেনেশাঁস যুগের বিশিষ্ট অবদানও বলা যেতে পারে তাঁকে। প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হয়ে তিনি প্রেসিডেন্সি কলেজে ভর্তি হন। এইভাবে পনেরো বছর বয়সে কলেজে ভর্তি হওয়া ছাত্রকেই প্রাপ্তবয়স্ক ধরে নেওয়া হত। এর দু-বছর পরে— ১৮৫৯ সালে জ্ঞানদানন্দিনী দেবীর সঙ্গে তাঁর বিবাহ হয়। সেই একই বছর তিনি ও কেশবচন্দ্র সেন মহর্ষির সঙ্গে শ্রীলঙ্কা (তখনকার দিনে বলা হত Ceylon) ভ্রমণে যান। এইভাবে শুরু হয় জোড়াসাঁকোর ঠাকুর পরিবারের অন্যতম শ্রেষ্ঠ সন্তানের জীবন।

১৮৬২ সালে— কুড়ি বছর বয়সে— সত্যেন্দ্রনাথ ও তাঁর বন্ধু মনোমোহন ঘোষ ইংল্যাণ্ডে যান— উদ্দেশ্য ছিল সেখানে যথাযোগ্য পাঠ গ্রহণ করে সিভিল সার্ভিস পরীক্ষার জন্য প্রস্তুত হওয়া। এটি ছিল একটি প্রতিযোগিতামূলক পরীক্ষা। এ পরীক্ষায় আগে ভারতীয়দের প্রবেশাধিকার ছিল না। এর মাধ্যমে ব্রিটিশ সাম্রাজ্যের প্রশাসকদের নিয়োগ করা হত। এই প্রশাসকের পদকে বলা হত কভেনান্টেড পদ (covenanted posts)। এক সময়ে শুধু ইংরাজ যুবকরাই এতে অংশগ্রহণ করতে পারত। ১৮৩২ সালে সর্বপ্রথম মুনসেফ ও সদর আমিনের পদ খোলা হয় এবং তা ভারতীয়দের কাছে উন্মুক্ত করে দেওয়া হয়। এর পরের বছর ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কালেক্টরের পদ খোলা হয় এবং ভারতীয়দের জন্য তার দ্বার খুলে দেওয়া হল। ১৮৬১ সালে চালু হল আই.সি.এস. অ্যাক্ট (The ICS Act of 1861)। প্রতিষ্ঠিত হল ভারতীয় প্রশাসন কর্ম — The Indian Civil Service। ১৮৫৩ সালের একটি আইন (The Act of 1853) এই প্রথা চালু করেছিল যে অতঃপর সমস্ত বিধিবদ্ধ প্রশাসকদের (covenanted civilians) পরীক্ষার মাধ্যমে গ্রহণ করা হবে। তখন বিধিবদ্ধ প্রশাসক হতে হলে ভারতীয় যুবকদের ইংল্যাণ্ডে গিয়ে বিদেশের মাটি-জল-হাওয়ার মধ্যে থেকে সাম্রাজ্যের প্রজা হিসাবে সাম্রাজ্যের শাসক ইংরাজ যুবকদের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করে প্রশাসকের চাকুরি লাভ করতে হত। পরীক্ষার মাধ্যমে এই রকম প্রতিদ্বন্দ্বিতা করে ১৮৬৩ সালে সত্যেন্দ্রনাথ আই.সি.এস পরীক্ষায় উত্তীর্ণ হন। এর পর অল্প কিছুদিন তাঁর বিধিসম্মত প্রশিক্ষণ শেষ (probationary training) করতে সময় লাগে। ১৮৬৪ সালের নভেম্বর মাসে তিনি ভারতবর্ষে ফিরে আসেন। তাঁর বন্ধু মনোমোহন ঘোষ আই.সি.এস. পরীক্ষায় উত্তীর্ণ হতে পারেননি। তিনি আইন পাশ করে আদালতে ওকালতি শুরু করেন। মনে রাখতে হবে যে তাঁকে বিলাতে গিয়ে ইংরাজ যুবকদের সঙ্গে প্রতিযোগিতা করার সাহস জুগিয়েছিলেন মনোমোহন ঘোষ। তাঁর সমর্থন ছাড়া সত্যেন্দ্রনাথ হয়ত প্রবাসে যাওয়ার সঙ্কল্প করতেন না।

ভারতবর্ষে ফিরে এসে সত্যেন্দ্রনাথ বোম্বাই প্রেসিডেন্সিতে কর্মাবস্থান (posting) লাভ করলেন। তখন বোম্বাই প্রেসিডেন্সি বলতে বোঝাত ভারতবর্ষের সমস্ত পশ্চিম উপকূল— সিন্ধু প্রদেশ, গুজরাট ও মহারাষ্ট্রের সম্পূর্ণ অঞ্চল। চাকুরির প্রথম চারমাস তিনি বোম্বাই শহরে অবস্থান করেন। তারপর তাঁর কর্মস্থান হয় আহমেদাবাদ। কর্মসূত্রে নানা শহরে ও জেলায় তাঁকে পরিভ্রমণ করতে হয় এবং বিচিত্র পরিবেশের মধ্যে তাঁকে কার্যনির্বাহ করতে হত। প্রথমদিকে তাঁর মূল ও সক্রিয় দপ্তর (active posting) ছিল আহমেদাবাদ। চাকুরিতে অভিজ্ঞতা লাভের সঙ্গে সঙ্গে তাঁর দক্ষতা বাড়তে থাকে। তখন কাজের পরিধিও বৃদ্ধি পায়। আই.সি.এস. অফিসারের সংখ্যা তখন কমই ছিল। ফলে যোগ্যতা বাড়ার সঙ্গে সঙ্গে শহর থেকে শহরান্তরের বিভিন্ন স্থানে তাঁর অবস্থানের প্রয়োজন হয়ে পড়ে। এইভাবে বোম্বাই প্রেসিডেন্সির মানুষজন, লোকাচার, জীবনপদ্ধতি, ধর্মবিশ্বাস, শিল্প ও কৃষিকাজ সম্বন্ধে তিনি সম্যক জ্ঞান লাভ করেন। দীর্ঘকাল প্রবাসজীবনে থাকার ফলে তাঁর ভ্রাতা-ভগিনীদের মধ্যে কেউ কেউ— জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর, রবীন্দ্রনাথ ঠাকুর ও স্বর্ণকুমারী দেবী— তাঁর কাছে গিয়ে থেকেছেন। তাঁদের মধ্যে দিয়ে মহারাষ্ট্রের সঙ্গে বাংলাদেশের একটা যোগসূত্র স্থাপিত হয়েছিল। পশ্চিমভারতে ব্রাহ্মসমাজের প্রসারে সত্যেন্দ্রনাথ ছিলেন এক সক্রিয় শক্তি। আহমেদাবাদ, হায়দরাবাদ ও সিন্ধুদেশে ব্রাহ্মসমাজের দপ্তর খোলা তাঁর সহযোগিতার ফলেই সম্ভব হয়েছিল। পশ্চিমভারতে থাকার ফলে তিনি বালগঙ্গাধর তিলকের নবহিন্দুত্বের দর্শন ও তাঁর নানা কার্যকলাপে আকৃষ্ট হন। তিলকের গীতাভাষ্যের তিনি বঙ্গানুবাদ করেন। তুকারামের নানা কবিতারও বঙ্গানুবাদ তিনি করেছিলেন। ভারতবর্ষের পশ্চিম উপকূল ছিল নানা জাতির, নানা ভাষাভাষী ও ধর্মাবলম্বী মানুষের বাস। তাদের সঙ্গে কাজ করতে হত বলে সত্যেন্দ্রনাথকে একাধিক ভারতীয় ভাষা শিখতে হয়েছিল। সম্ভবত নিজে ব্রাহ্ম ছিলেন বলে তিনি প্রার্থনাসমাজের সঙ্গে ঘনিষ্ঠ যোগ রাখতেন। বিভিন্ন সামাজিক কর্মকাণ্ডের সঙ্গে যুক্ত ছিলেন বলেই তিনি সমকালীন পশ্চিম ভারতের বিশিষ্ট ব্যক্তিবর্গের সঙ্গে যুক্ত হয়েছিলেন। তাঁদের মধ্যে ছিলেন— মহাদেব গোবিন্দ রানাডে, কাশীনাথ ত্রিম্বক তেলাঙ্গ, রামকৃষ্ণ গোপাল ভাণ্ডারকার, নারায়ণ গণেশ চন্দ্রভারকর এবং আরও অনেকে। সত্যেন্দ্রনাথ তিরিশ বছর প্রশাসনের কাজে যুক্ত ছিলেন। ১৮৯৭ সালে সাতারার প্রশাসক-বিচারক রূপে তিনি অবসর গ্রহণ করেন।

সত্যেন্দ্রনাথ ঠাকুর ছিলেন সমাজচিন্তার নবপ্রবর্তক। নারীর উন্নতি, পরিবার ও সমাজের আড়ষ্টতা থেকে তার মুক্তি, সংস্কারের বন্ধন থেকে বের হয়ে এসে এক অনবরুদ্ধ জীবনে তার উদ্বোধন— এই ছিল তাঁর লক্ষ্য। রামমোহন রায়ই ছিলেন প্রথম আধুনিক মানুষ যিনি নারীকে জীবনের সজীব অবস্থানের মধ্যে এনেছিলেন— তার অস্তিত্বকে প্রাণিত করেছিলেন তার বাঁচার আকাঙ্ক্ষাকে মর্যাদা দিয়ে। তিনি বলতেন যে ভারতীয় নারী বড়ই নিগৃহীত জীব— অক্ষরজ্ঞানহীন— অশিক্ষিত, জীবিকা ও সম্পত্তির অধিকার থেকে বঞ্চিত, রজঃস্বলা হওয়ার আগেই বিবাহ-বন্ধনে বিনষ্ট, পর্দার আড়ালে অবলুপ্ত, বৈধব্যের

নির্যাতিত শিকার রূপে অনাকাঙ্ক্ষিত মৃত্যুর মাঝে বিলীন এক চিরমলিন সত্তা। কঠিন লড়াইয়ের মধ্য দিয়ে সতীদাহ প্রথা বন্ধ করে (১৮২৯ সালে) তিনি নারীর প্রতি উদ্দিষ্ট যে সমাজভাবনার সৃষ্টি করেছিলেন তার অনুষঙ্গেই গড়ে উঠেছিল সত্যেন্দ্রনাথ ঠাকুরের চিন্তাভাবনা। ইংল্যাণ্ডে গিয়ে তিনি দেখেছিলেন মুক্ত নারীসমাজকে। তাঁর ইচ্ছা ছিল তাঁর স্ত্রী জ্ঞানদানন্দিনীও ইংল্যাণ্ডে এসে মুক্ত দুনিয়ার আলোবাতাস গ্রহণ করুক। কিন্তু তাঁর বাবামশায় দেবেন্দ্রনাথ ঠাকুরের আপত্তিতে তা সম্ভব হয়নি। পরে ভারতবর্ষে এসে আহমেদাবাদে অবস্থানকালে তিনি তাঁর স্ত্রীকে সমাজে স্বাধীনভাবে মেলামেশার অধিকার দেন, বিশেষ করে ইংরাজ অফিসারদের স্ত্রীদের সঙ্গে সংসর্গ স্থাপনের ব্যবস্থা করে দেন। তরুণ বয়স থেকে তিনি বিশ্বাস করতেন যে পর্দাব্যবস্থা ভারতবর্ষের প্রাচীন ব্যবস্থা নয়— মুসলমান শাসনের সঙ্গে ইসলামি সভ্যতার অঙ্গরূপে তা ভারতবর্ষে প্রবেশ করেছে। তাই প্রথম থেকেই তিনি স্ত্রীকে পর্দামুক্ত রাখার চেষ্টা করেছিলেন। ইংরাজ আই.সি.এস. অফিসারদের স্ত্রীরা যে আদবকায়দায় জীবনধারণ করতেন তিনিও তাঁর স্ত্রীকে অনুরূপভাবে থাকার প্রেরণা দিতেন। এর ফলে জ্ঞানদানন্দিনী বাঙালি-ভারতীয় নারীদের প্রথাগত জীবন-পদ্ধতির অনেকটাই বাইরে চলে গিয়েছিলেন। ছুটিতে তাঁরা যখন কলকাতায় আসতেন তখন জোড়াসাঁকোর ঠাকুরবাড়িতে চঞ্চলতা দেখা দিত। তিনি প্রকাশ্য সমাজে স্ত্রীকে নিয়ে বের হতেন— এটি সে যুগে সহজ ছিল না। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ব্রাহ্মসমাজের প্রার্থনা-অধিবেশনে স্ত্রীকে নিয়ে গিয়েছিলেন এবং প্রকাশ্য প্রার্থনায় মহিলারা অংশগ্রহণ করবেন এমন ব্যবস্থা করায় ব্রাহ্মসমাজের মধ্যে আলোড়ন উঠেছিল। সত্যেন্দ্রনাথ যা করেছিলেন তা এর থেকেও বেশি। তিনি গভর্নরের বাসগৃহে একটি নিমন্ত্রণ-সভায় স্ত্রী নিয়ে উপস্থিত হয়েছিলেন। সেখানে অনেক ইংরাজ রমণীদের মধ্যে জ্ঞানদানন্দিনীই ছিলেন একমাত্র ভারতীয় নারী। সেখানে উপস্থিত ছিলেন পাথুরিয়াঘাটার ঠাকুর পরিবারের অন্যতম বিশিষ্ট মানুষ প্রসন্নকুমার ঠাকুর। তিনি পরিবারের কোন কুলবধূর এই সকম প্রকাশ্য উপস্থিতি সহ্য করতে না পেরে সভা ত্যাগ করেন।

এই রকম বিরুদ্ধ পরিবেশের মধ্যে সত্যেন্দ্রনাথ ঠাকুরের প্রেরণায় ও প্রযত্নে জ্ঞানদানন্দিনী বিকশিত হয়েছিলেন। ১৮৭৭ সালে সত্যেন্দ্রনাথ এক ইংরাজ পরিবারের সঙ্গে জ্ঞানদানন্দিনীকে ইংল্যাণ্ডে প্রেরণ করেন। এই সৌভাগ্যশালিনী নারী তাঁর সঙ্গে নিয়ে গেলেন তাঁর তিন সন্তানকে। এ যুগের তুলনায় এ ঘটনা বিরল— সে যুগের পক্ষে তো আরও অ্যাডভেঞ্চারের সামিল ছিল এ ঘটনা। তখন প্রসন্নকুমার ঠাকুরের পুত্র জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর সপরিবারে ইংল্যাণ্ডে বসবাস করছিলেন। তিনি খ্রিস্টধর্ম গ্রহণ করেছিলেন। তিনিই ছিলেন প্রথম ভারতীয় যিনি ব্যারিস্টার রূপে ইংল্যাণ্ডের বার এ্যাসোসিয়েশনের সদস্য হয়ে সর্বোচ্চ আদালতে প্র্যাকটিস করার অনুমতি পেয়েছিলেন। জ্ঞানদানন্দিনী সন্তানদের নিয়ে তাঁর গৃহেই অবস্থান করেছিলেন। জ্ঞানেন্দ্রমোহন প্রথমে লণ্ডনে ছিলেন, পরে ব্রাইটনে (Brighton) চলে যান। সেখানে নিজের আবাসে বসবাস

করতে থাকেন। ইংল্যাণ্ডে গিয়ে জ্ঞানদানন্দিনী এক দুর্নিবার প্রগতিশীল পৃথিবীর সাক্ষাৎ পান। নানাদিকে তাঁর দৃষ্টি উন্মোচিত হয়। নারীসমাজের পোশাক, আব্রু, শালীনতা এসবের দিকে তাঁর দৃষ্টি পড়ে। শোনা যায় যে মেয়েদের শাড়ি পরার আধুনিক রীতি ও অন্তর্বাস পড়ার প্রথা তিনিই চালু করেন।

সত্যেন্দ্রনাথ ঠাকুরের অনুপ্রেরণায় জ্ঞানদানন্দিনী দেবী শিশুদের প্রতি বিশেষভাবে মনোযোগী হন। গৃহে শিশুদের জন্মদিন পালন করার প্রথা তাঁর সময় থেকে শুরু হয়েছিল। ছোট ছোট শিশুরা উপহার পেতে ভালবাসে। তাছাড়া তাদের ঘিরে আনন্দানুষ্ঠানের ব্যবস্থা হলে গৃহে উৎসবের আমেজ আসে। শিশুদের জন্মদিন পালন পাশ্চাত্য জীবনচর্যার অত্যন্ত প্রিয় বিষয়। সে বিষয়টি সত্যেন্দ্রনাথ ও জ্ঞানদানন্দিনী বাঙালি ভারতীয় জীবনের অঙ্গীভূত করেন। ১৮৮৫ সালে জ্ঞানদানন্দিনী দেবী 'বালক' নামে একটি পারিবারিক পত্রিকা প্রকাশ করেন। অনেকে বলেন যে এটিই বাংলা ভাষায় প্রথম শিশুপত্রিকা। রবীন্দ্রনাথ এই পত্রিকায় অনেক কবিতা লিখেছিলেন। তাঁর 'শিশু' কাব্যগ্রন্থের বহু কবিতা এই পত্রিকায় ছাপা হয়েছিল। এক বছর চলার পর এই পত্রিকা বন্ধ হয়ে যায়। তখন তার অস্তিত্ব 'ভারতী' নামে পারিবারিক পত্রিকার সঙ্গে মিশে যায়।

সত্যেন্দ্রনাথ খুব জাতীয়তাবাদী দেশহিতৈষী ব্যক্তি ছিলেন। ঠাকুরবাড়ির সকল সদস্যের মধ্যেই তখন দেশপ্রেম একটা বড় প্রবণতারূপে আত্মপ্রকাশ করেছিল। এই সময়ে দেশের মানুষ খুব পাশ্চাত্য পোশাক পরতে শুরু করে। ইংরাজি ভাষাচর্চার আকাঙ্ক্ষাও বৃদ্ধি পায়। এইরকম সমাজব্যাপী ইংরাজিয়ানার মধ্যে ঠাকুরপরিবারের সদস্যরা দেশীয় পোশাক ও বাংলা ভাষাব চর্চাকে বাঁচিয়ে রেখেছিলেন। এই সময়ে বাংলাদেশে দেশপ্রেমের প্রাতিষ্ঠানিক প্রকাশ ঘটেছিল হিন্দুমেলার মধ্য দিয়ে। সত্যেন্দ্রনাথ ছিলেন এই প্রতিষ্ঠানের একজন বিশিষ্ট সদস্য। ১৮৬৭ সালের এপ্রিল মাসে এই প্রতিষ্ঠানের প্রথম অধিবেশন হয়। সত্যেন্দ্রনাথ তখন পশ্চিম ভারতে ছিলেন। ১৮৬৮ সালে তিনি এর দ্বিতীয় অধিবেশনের সময় কলকাতায় ছিলেন এবং এই অধিবেশনে অংশগ্রহণ করেছিলেন। জাতীয়তাবোধে উদ্বুদ্ধ হয়ে তিনি বচনা করেছিলেন একটি বিখ্যাত গান 'মিলে সবে ভারত সন্তান, একতান গাহ গান'। এই গানটি এই অধিবেশনের জন্যেই রচিত হয়েছিল। অনেকের মতে এইটিই ভারতের প্রথম জাতীয় সঙ্গীত। এই গানটি ছাড়া আরও অনেক স্বদেশী গান তিনি রচনা করেছিলেন। স্বদেশের কাজ ও ব্রাহ্মসমাজের প্রচার এই দুটি কাজে সত্যেন্দ্রনাথ সমানভাবে আত্মনিয়োগ করেছিলেন। তিনি কেশবচন্দ্রের মতো ব্রাহ্মধর্মের প্রচারক ছিলেন না, কিন্তু যখন যেখানে থেকেছেন তখন সেখানেই তিনি ব্রাহ্মসমাজের প্রতিষ্ঠা ও প্রচারে অংশগ্রহণ করেছেন। কৃষ্ণনগর কলেজের ছাত্রদের মধ্যে যখন ব্রাহ্মধর্ম প্রচারের কাজ করা হবে বলে স্থির হল তখন কেশবচন্দ্র সেন, মনোমোহন ঘোষ এবং সত্যেন্দ্রনাথ ঠাকুরকে সেখানে প্রেরণ করা হয়েছিল। আসলে তরুণ প্রজন্মের উপর প্রভাব বিস্তার করার জন্য ব্রাহ্মসমাজ অনেক সময়ে তরুণদের উপর নির্ভর করত। মহর্ষি দেবেন্দ্রনাথ স্বয়ং কেশবচন্দ্রের উপর

অনেকখানি নির্ভর করতেন। অনেক কাজে সত্যেন্দ্রনাথ কেশবচন্দ্রের সহকারী ছিলেন। ইংল্যাণ্ডে থাকার সময়ে তাঁর পড়াশুনা ও কাজের চাপের মধ্যেও তিনি ব্রাহ্মসমাজের কাজ করেছেন। আহমেদাবাদে চাকুরিরত অবস্থায় তিনি বিশিষ্ট ভারততত্ত্ববিদ ম্যাক্সমুলারের সঙ্গে যোগাযোগ রাখতেন এবং তাঁকে নিয়মিত ব্রাহ্মসমাজের খবর পাঠাতেন। ম্যাক্সমুলারের স্ত্রী তাঁর স্বামীর জীবনী লেখার সময়ে এই কথা স্বীকার করেছেন।

সত্যেন্দ্রনাথ ঠাকুর চাকুরি থেকে অবসর গ্রহণ করার পর জোড়াসাঁকোর ঠাকুরবাড়িতে থাকেননি। প্রথমে পার্কস্ট্রিট এবং পরে বালিগঞ্জে বসবাস করতে থাকেন। তখন দক্ষিণ কলকাতা আস্তে আস্তে গড়ে উঠছিল। পার্কস্ট্রিট-এর দক্ষিণে সার্কুলার রোড পর্যন্ত পুরানো কলকাতার চৌহদ্দি স্থির হয়েছিল অনেকদিন ধরেই। উনিশ শতকের মাঝামাঝি সময়ের পর থেকে ভবানীপুর অঞ্চল গড়ে উঠতে থাকে। উনিশ শতকের শেষ ও বিশ শতকের শুরু থেকে বালিগঞ্জ অঞ্চল সার্কুলার রোড ও পার্কস্ট্রিটের দক্ষিণে কলকাতার একটি সংলগ্ন উপনগরী রূপে আত্মপ্রকাশ করতে থাকে। কলকাতার অনেক ধনী ও শিক্ষিত ব্যক্তি তাঁদের পরিবার নিয়ে দক্ষিণে চলে যান। দক্ষিণ দিকের এই রকম অভিবাসনের সময়ে সত্যেন্দ্রনাথ জোড়াসাঁকোর পুরানো আবাস ছেড়ে বালিগঞ্জে বসবাস করতে থাকেন। তাঁর গৃহ হয়ে ওঠে সমাজের নানা বিশিষ্ট ব্যক্তিদের মিলনকেন্দ্র। যাঁরা তাঁর গৃহে নিয়মিত যাতায়াত করতেন তাঁদের মধ্যে ছিলেন উমেশচন্দ্র ব্যানার্জি (ভারতীয় জাতীয় কংগ্রেসের প্রথম সভাপতি), কৃষ্ণগোবিন্দ গুপ্ত, তারকনাথ পালিত, বিহারীলাল গুপ্ত, মনোমোহন ঘোষ, সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ (তিনি লর্ড উপাধি লাভ করেছিলেন) এবং আরও অনেক ব্যক্তি। এঁদের মধ্যে সত্যেন্দ্রপ্রসন্ন ব্রাহ্মসমাজের খুব বড় সমর্থক ছিলেন। সম্ভবত ঠাকুর পরিবার এবং বিশেষ করে সত্যেন্দ্রনাথের প্রভাব তাঁর মানসিকতার পরিবর্তন ঘটিয়েছিল। সত্যেন্দ্রনাথ ১৯০৫ সালে বাংলাদেশের প্রথম অ্যাডভোকেট জেনারেল হয়েছিলেন। ১৯০৯ সালে তিনি গভর্নর জেনারেলের একজিকিউটিভ কাউন্সিলের সদস্য হন।

সত্যেন্দ্রনাথ সাহিত্যসেবী ছিলেন। তাঁর রচিত পুস্তক হল সুশীলা ও বীরসিংহ (নাটক ১৮৬৭), বোম্বাই চিত্র (১৮৮৮), নবরত্নমালা, স্ত্রীস্বাধীনতা, বৌদ্ধধর্ম (১৯০১), আমার বাল্যকথা ও বোম্বাই প্রবাস (১৯১৫), ভারতবর্ষীয় ইংরেজ (১৯০৮) এবং রাজা রামমোহন রায়।

## সন্ত তুকারাম

সন্ত তুকারাম জন্মেছিলেন মহারাষ্ট্রের অন্তর্গত পুণার নিকটবর্তী ডেহু (Dehu) নামে একটি ছোট জনবসতিতে। ডেহু প্রচলিত অর্থে একটি গ্রাম ছিল না, অথচ তখন তা কোন শহরেরও রূপ নেয়নি। পুণার সন্নিকটে বলে গ্রামীণ পরিবেশে এখানে শহুরে জনবসতির অনেক লক্ষণই প্রকাশ পেয়েছিল। পুণা ও তার চারপাশের অঞ্চল বহু শতাব্দী ধরে ব্রাহ্মণ্য হিন্দুধর্মের এক প্রভাবশালী কেন্দ্র ছিল। এরকম একটি অঞ্চলে তুকারামের জন্ম হয়। তাঁর

পরিবারের পদবী ছিল 'মোরে' (Moray)। মহারাষ্ট্রে বসবাসকাবা আম্বিলে বা মৌর্য জাতির এরা একটি অংশ। এদের নামের প্রথমাংশে বোলহোবা (Bolhoba) এবং কানাকাই (Kanakai) শব্দ দুটি যুক্ত থাকত। কিন্তু তুকারাম যেহেতু সাধু ব্যক্তি ছিলেন তাই তাঁর নামের আগে এই শব্দগুলি অপসারিত হয়ে 'সন্ত' শব্দটি যুক্ত হয়। এইটিই ছিল ভারতীয় প্রথা। তুকারামের জন্মের তারিখ নিয়ে বিতর্ক আছে। পণ্ডিতরা যে বছরগুলিকে তাঁর জন্মসাল বলে চিহ্নিত করেছেন সেগুলি হল— ১৫৭৭, ১৫৯৮, ১৬০৮ এবং ১৬০৯। তুকারাম দেহরক্ষা করেন (হিন্দুধর্ম অনুযায়ী সাধু ব্যক্তিরা মরেন না, তাঁরা দেহ রাখেন) ১৬৫০ সালে। এই তারিখটিই নিশ্চিত নয়। তুকারামের স্ত্রী রাখুমাবাই (Rakhumabai) অল্প বয়সে পরলোক গমন করেন। তাঁর দ্বিতীয় স্ত্রী ছিলেন জিজাবাই (Jijabai) অথবা আওয়ালি (Avali) বলেও তিনি পরিচিত ছিলেন। তুকারামের ছিল তিন পুত্র মহাদেব (তাকে 'সন্ত' বলে ডাকা হত), বিঠোবা ও নারায়ণ। তিনি ছিলেন প্রভু বিট্টলা (Vittala) বা বিঠোবা— অর্থাৎ ভগবান শ্রীকৃষ্ণের উপাসক।

সন্ত তুকারামকে বলা হয়ে থাকে যে তিনি মহারাষ্ট্রের হিন্দু ভক্তিবাদের শীর্ষ প্রতিনিধি। ঐতিহাসিক মহারাষ্ট্রের ভক্তিবাদকে 'ভগবৎ হিন্দু ঐতিহ্য' (Bhagwat Hindu Tradition) বলে বর্ণনা করেছেন। এই ভক্তিবাদের ধারা মহারাষ্ট্রে শুরু করেছিলেন নামদেব। মারাঠিদের ওয়ারকরী (Warakari) শাখার মানুষেরা পাঁচজন বিশিষ্ট সন্ত প্রভুদের আরাধনা করে থাকে। এঁরা হলেন নামদেব, জ্ঞানেশ্বর, জনাবাই, একনাথ ও তুকারাম। নামদেব ছিলেন মহারাষ্ট্রের মারাঠওয়াড়া (Marathwada) অঞ্চলের মানুষ। তাঁর জীবনকাল ১২৭০-১৩৫০ খ্রিস্টাব্দ (বা খ্রিস্টায় শতক— Christian Era, সংক্ষেপে CE)। তিনি ছিলেন একজন ভক্ত কবি— ধর্মাশ্রিত কবিতা, গান লিখে তিনি মহারাষ্ট্রে ভক্তিবাদের সূচনা করেছিলেন। তিনি মারাঠি ভাষার আদিপর্বের একজন পদকর্তা। তিনি বিঠোবা প্রভুর উপাসক ছিলেন।

সন্ত জ্ঞানেশ্বর (তাঁকে দাঁনেশ্বরও বলা হয়) ছিলেন ত্রয়োদশ শতকের মানুষ— সন্ত নামদেবের সমসাময়িক। তাঁর জীবনকাল ১২৭৫ থেকে ১২৯৬ খ্রিস্টায় শতক। তিনি জ্ঞানদেব নামেও পরিচিত। তিনি ছিলেন একজন ভক্ত কবি, দার্শনিক ও নাথ-সম্প্রদায়ভুক্ত যোগী। তিনি 'ভাবার্থ দীপিকা' নামে একটি পুস্তক রচনা করেন। এটি ছিল ভগবদ্গীতার ভাষ্য (commentary)। তাঁর অন্য একটি গ্রন্থ 'অমৃতানুভব' মারাঠি সাহিত্যের একটি বিশিষ্ট সম্পদ।

সন্ত জনাবাই ছিলেন একজন সাধ্বী কবি। ত্রয়োদশ শতকের সপ্তম বা অষ্টম দশকে তিনি জন্মেছিলেন। জনশ্রুতির উপর ভিত্তি করে বলা হয়ে থাকে যে তিনি ১৩৫০ খ্রিস্টায় শতকে পরলোকগমন করেন। মারাঠিদের ওয়ারকরী শাখার মানুষদের কাছে তিনি ভক্তিমার্গের একজন উপাস্য নারী। তাঁর কবিতায় ভক্তি ও প্রেমের ললিত মিশ্রণ ঘটেছে।

সন্ত একনাথ ছিলেন মহারাষ্ট্রের একজন প্রখ্যাত ভক্ত কবি। তাঁর জীবনকাল ১৫৩৩ থেকে ১৫৯৯ খ্রিস্টীয় শতক। জীবনের অধিকাংশ সময়ে তিনি মহারাষ্ট্রের পৈথান (Paithan) অঞ্চলে বসবাস করতেন। তিনি মারাঠি ভাষা ছাড়া আরও পাঁচটি ভাষা জানতেন— সংস্কৃত, আর্বি, ফার্সি, উর্দু এবং হিন্দি। তখন ভারতবর্ষে মুসলিম শাসনের রমরমা চলছে। সমস্ত হিন্দু ঐতিহ্য আড়ালে চলে যাচ্ছিল। সেই সময়ে হিন্দু ভক্তিবাদের প্রাণিত ধারাকে সন্ত একনাথ জাতির শুষ্ক চেতনার মধ্যে বইয়ে দিয়েছিলেন। সন্ত একনাথের সবচেয়ে বড় কাজ হল অস্পৃশ্যতা দূর করার ব্রত'গ্রহণ করা। এ বিষয়ে তিনি ও বাংলার চৈতন্য মহাপ্রভু একই উদ্বোধনের মহাঋষি। মধ্যযুগের মহারাষ্ট্রে তিনি জাতপাতের দ্বন্দ্বকে মুছে দিতে চেয়েছিলেন। মানুষ ঈশ্বরের সৃষ্ট জীব— সবাই পবিত্র, কেউই অবাঞ্ছিত, অস্পৃশ্য, অচ্ছুৎ নয়। গোদাবরী নদীর জলে অস্পৃশ্য এক মারাঠা জাতি মহরদের (Mahar) এক শিশুকে জলে ভেসে যেতে দেখে জলে ঝাঁপিয়ে পড়ে তিনি তাঁকে বাঁচিয়েছিলেন। নিম্নজাতির মানুষদেব তিনি ঠাঁই দিতেন, আলিঙ্গনে বাঁধতেন এবং শান্ত, নম্র ও প্রেমময় বচনে প্রত্যেক মানুষের সঙ্গে নিজের মনের ভাব বিনিময় করতেন। তাঁর কবিতার সুর হল নম্র, ভাষা হল ললিত, ভাব হল প্রেম, অভিমুখ হল উদার সহনশীলতা। মধ্যযুগের প্রেক্ষিতে এটি ছিল একটি বিপ্লব। তিনি মানুষ, পশু, পাখি নির্বিচারে সমস্ত জীবে প্রেম বিতরণ করতে বলেছেন, কারণ জীব মাত্র ঈশ্বরের সৃষ্টি। ভারতবর্ষের জীবপ্রেমের শাশ্বত বাণীকে গ্রহণ করেই বিবেকানন্দ প্রচার করেছিলেন তাঁর সেই অমর উজ্জীবনের বাণী — জীবে প্রেম করে যেই জন সেই জন সেবিছে ঈশ্বর।

সন্ত তুকারাম এই ভারতীয় ভক্তি ধারার অন্যতম প্রধান কবি। সন্ত তুকারামের ধর্মজীবন কীভাবে শুরু হয়েছিল বলা যায় না। তাঁর ধর্মজীবনের সূচনা সম্বন্ধে একটি মত হল যে তিনি গৌড়ীয় সাধক মহাপ্রভু চৈতন্যদেবের (১৪৯৬—১৫৩৪ খ্রিস্টীয় শতক) কৃষ্ণপ্রেমের আদর্শে উদ্বুদ্ধ হয়েছিলেন। এর অর্থ হল যে তিনি ভক্তিযোগের বৈষ্ণবীয় ধারার (The Vaishnava School of Bhakti Yoga) অন্তর্ভুক্ত ছিলেন। মহাপ্রভুর আগমনের পর থেকেই একটি ধারা ভারতবর্ষের সমগ্র পূর্বাঞ্চলকে (বর্তমান বাংলাদেশ, পশ্চিমবঙ্গ, বিহার, ঝাড়খণ্ড, উড়িষ্যা এবং কিছুটা আসাম) প্লাবিত করেছিল। এই প্লাবনের উচ্ছ্বাস পশ্চিম ভারতেও পৌঁছেছিল। সন্ত তুকারাম সেই প্লাবনের প্রাণিত ধারায় অবগাহন করেছিলেন। যে গুরুমন্ত্র তিনি লাভ করেছিলেন তা হল কৃষ্ণনাম— কৃষ্ণ, রাম ও রাধা— এই ত্রিশক্তি মন্ত্রোচ্চারণের প্রাণময়তায় মর্মরিত হয়েছিল দুটি শব্দে— 'হর' এবং 'হরে'। বলা হয়ে থাকে— অর্থাৎ জনশ্রুতি এইরকম যে তিনি এই দুই শব্দধবনি লাভ করেছিলেন মহাপ্রভু চৈতন্যের কাছ থেকে— অর্থাৎ স্বয়ং মহাপ্রভু তাঁর দীক্ষাগুরু। এর অর্থ হল গৌড়ীয় বৈষ্ণবীয় ধারায় সিক্ত হয়ে স্বপ্নে তিনি এই দীক্ষা লাভ করেছিলেন। তাঁর সম্বন্ধে বলা হয়ে থাকে : "He has received guru mantra containing names of Krishna, Rama and Radha (referred by 'Hara' or 'Hari' in vocative) This was at the hands or by the media of a dream of Chaitanya

Mahaprabhu and Gaudiya Vaishnavas document that he was initiated and was a disciple Chaitanya." [Wikipedia, the free Encyclopedia থেকে গৃহীত]। পাঠক-পাঠিকারা অনুগ্রহ করে উপরে referred শব্দের পর একটি 'to' শব্দ যোগ করবেন। তাতে বাক্যটি ব্যাকরণগত ভাবে শুদ্ধ হবে। পঠিতব্য গ্রন্থ Durga Chaitanya Bharati *Sri Gouranga : The Man* (1933) ; Ramchandra D. Ranade, *Tukaram*, New York ; State University of New York Press, 1994 এবং James Rodney Hastings, *Encyclopedia of Religion and Ethics* (2nd Edn. 1925-1940, reprint 1955,

সন্ত তুকারাম সম্বন্ধে একটি আদি তথ্য-গ্রন্থ হল মহীপতি রচিত 'ভক্তি-বিজয়' এবং 'ভক্তি-লীলামৃত'। মহীপতি তুকারামের মৃত্যুর ৬৫ বছর পরে জন্মেছিলেন। স্মরণীয় যে তুকারাম জন্মেছিলেন সন্ত একনাথের ৫০ বছর, সন্ত নামদেবের মৃত্যুর ৩০০ বছর এবং সন্ত জ্ঞানেশ্বরের মৃত্যুর ৩৫৩ বছর পর। এর অর্থ হল পশ্চিম ভারতে ভক্তি আন্দোলনের ধারা পরম্পরাগতভাবে ৪০০ বছরের অধিক সময় ধরে প্রাণময় এক সমাজ উদ্বোধনের ধারা রূপে কাজ করেছে। মহীপতি যখন তাঁর গ্রন্থ রচনা করেন তখন পশ্চিম ভারতীয় ভক্তিযোগের সার্বিক ধারাকে মাথায় রেখেই তিনি তুকারামের জীবনের অমৃত-কথা রচনা করেছেন। তাঁর তথ্য বেশির ভাগই জনশ্রুতি থেকে আহরণ করা। তাঁর লেখায় আমরা যতখানি ইতিহাসকে পাই তার থেকে বেশি পাই সমকালের ভক্তিবোধের উদ্বোধন।

সন্ত তুকারাম জনগণের মধ্যে ধর্মচেতনার যে প্রভাব এনেছিলেন তা মূলত কবিতা এবং গানের মধ্য দিয়ে। বহু কবিতা তাঁর নিজের লেখা, বহু কবিতা পরম্পরা থেকে পাওয়া। তাঁর গানও তাই— গান ছিল তাঁর কীর্তন (মারাঠি ভাষায় 'কীর্তনে')। তিনি সংগীতে, কবিতায়, পাঠ ও আলোচনায় মানুষের সঙ্গে মানুষের নিবিড় প্রেমবন্ধনের কথা বলতেন। নম্রতা, দীনতা, অনসূয়ার ভাব নিয়ে, ক্রোধ, হিংসা ও পরশ্রীকাতরতা বর্জন করে মানুষ মানুষকে গ্রহণ করবে, এইটিই হল ধর্মের মূল কথা। আচার-অনুষ্ঠান নয়, যাগ-যজ্ঞ নয়, পণ্ডিত-পুরোহিত-তোষণ নয়, দৈনিক আচার-আচরণের পবিত্রতাই মানুষকে ঈশ্বরের সান্নিধ্যে নিয়ে যায়। তিনি বলেছিলেন যে বেদ নিয়ে, ধর্মগ্রন্থ নিয়ে আতিশয্য অর্থহীন— অর্থবহ শুধু সে জীবন যা সহজ, সরল, সৎ— প্রাত্যহিকের সকল কর্মে যা ভালোবাসায় সিক্ত। তিনি সমবেত কীর্তন, সকলের সম্মিলিত সঙ্গীত, একত্রে সকলের ভজন-উপাসনা ইত্যাদির উপর গুরুত্ব আরোপ করেছিলেন। তাঁর কবিতা এবং সংগীতে কথায় ও বাণীতে পরিবেশ সম্বন্ধে সচেতনার নানা ইঙ্গিত দেখতে পাই। তিনি যৌথ দেওয়া-নেওয়ার মধ্য দিয়ে, পাঠ্য-ভাষ্য-কথকতার মধ্য দিয়ে সমাজের প্রবুদ্ধতাকে (enlightenment) বৃদ্ধি করতে চাইতেন। স্পষ্টতই বোঝা যাচ্ছে যে সন্ত তুকারাম সাধারণ মিষ্টিক (mystic) ভক্তিবাদী সাধক ছিলেন না তাঁর ভক্তিবাদে এক গভীর সমাজসচেতন প্রাজ্ঞতা বিরাজ করত। মহারাষ্ট্রে ও পশ্চিম ভারতে ধর্মচর্চা ও ভজন আরাধনার পরম্পরার মধ্যে সমাজসেবার নিরন্তরতা (tradition) পালিত হত। একে বলা

হত 'ওয়ারাকারি' বা 'ওয়ারকারি' ধারা (warakari বা varkai tradition)। এই ধারার একটি বড় লক্ষ্য ছিল সমাজসেবা।

এখানে মহারাষ্ট্রের ওয়ারকারি ধারা সম্বন্ধে দু-এক কথা বলা দরকার। না হলে সন্ত তুকারাম বা তাঁর পূর্ববর্তী ভক্তিধারার কিছুই বোঝা যাবে না।

## বোম্বাই চিত্র ঃ রায়তের অবস্থা

'বোম্বাই চিত্র' শ্রীসত্যেন্দ্রনাথ ঠাকুরের একটি অনবদ্য রচনা। একে ইতিহাস, সমাজচিত্র, ভ্রমণবৃত্তান্ত, পদস্থ রাজকর্মচারীর অভিজ্ঞতা-বিবরণ, জ্ঞানচর্চার ইস্তাহার, স্বদেশকথা ইত্যাদি নানাভাবে বর্ণনা করা যায়। বাংলা ভাষাভাষী মানুষদের কাছে পশ্চিমভারতকে তার ঐতিহ্য আর ঐশ্বর্যকে নিয়ে এমন অপরূপভাবে তিনি তুলে ধরেছেন যার তুলনা বাংলা সাহিত্যে বড় বেশি দেখা যায় না। এই গ্রন্থে যে সকল প্রবন্ধ সংকলিত হয়েছে তা 'ভারতী' ও 'বালক' পত্রিকায় সময়ে সময়ে প্রকাশিত হয়েছিল। 'ভারতী' পত্রিকার জীবনকাল পঞ্চাশ বছরের—১২৮৪-১৩৩৩ বঙ্গাব্দ (১৮৭৭-১৯২৭ খ্রিস্টাব্দ)। 'ভারতী'র মতো 'বালক'ও ছিল ঠাকুর-পরিবারের এক নিজস্ব পারিবারিক পত্রিকা। ১৮৮৫ সালে সত্যেন্দ্রনাথের স্ত্রী জ্ঞানদানন্দিনী দেবী শিশুপত্রিকা রূপে তা প্রকাশ করেন। তিন বছর চলার পর তা 'ভারতী'র সাথে মিলে যায়। ঠাকুর-পরিবারের বালক-বালিকা ও অন্যান্য সদস্যদের বিদ্যা-বিকাশের উদ্দেশ্যে, বিশেষ করে তাঁদের সাহিত্য প্রতিভা স্ফুরণের জন্য এই পত্রিকা দুটির প্রচলন হয়েছিল। 'ভারতী' পত্রিকার প্রকাশ সম্বন্ধে নিম্নলিখিত কয়েকটি কথা বলা হয়েছিল ঃ "ভারতীর উদ্দেশ্য যে কি, তাহা তাহার নামেই স্বপ্রকাশ। ভারতীর অর্থ বাণী, আর এক অর্থ বিদ্যা, আরেক অর্থ ভারতের অধিষ্ঠাত্রী দেবতা। বাণী স্থলে স্বদেশীয় ভাষার আলোচনাই আমাদের উদ্দেশ্য। ... স্বদেশের অধিষ্ঠাত্রী দেবতাস্থলে আমাদের বক্তব্য এই যে, জ্ঞানালোচনার সময় আমরা স্বদেশ-বিদেশ নিরপেক্ষ হইয়া, যেখান হইতে জ্ঞান পাওয়া যায় তাহাই 'নতমস্তকে' গ্রহণ করিব। কিন্তু ভাবালোচনার সময় আমরা স্বদেশীয় ভাবকেই বিশেষ স্নেহদৃষ্টিতে দেখিব। ... ভারতভূমি বিদ্যার জন্মভূমি, বিদ্যার অধিদেবতাকে তাই আমরা ভারতী নামে সম্বোধন করিতে পারি ... ভারতভূমিতে যদি জাগ্রত দেবতা অদ্যাপি কেহ বিরাজমান থাকেন, তবে তিনি ভারতী।" (দ্বিজেন্দ্রনাথ ঠাকুর, ভূমিকা, 'ভারতী', শ্রাবণ ১২৮৪, পৃ. ১)

ঠাকুর-পরিবারের মানুষজন জানতেন যে জ্ঞানই শক্তি। তথ্য থেকে আসে বিদ্যা, বিদ্যা থেকে জ্ঞান, জ্ঞান থেকে প্রজ্ঞা। তাই সত্যেন্দ্রনাথ ঠাকুর তাঁর লেখায় অনাবিলভাবে তথ্য পরিবেশন করেছেন। পশ্চিমভারতকে চিনিয়ে দিয়েছেন পূর্বভারতের মানুষদের কাছে— বাংলা ভাষাভাষী মানুষকে জানিয়েছেন মহারাষ্ট্রের জীবনবৃত্তান্ত। তখন মহারাষ্ট্র ছিল বোম্বাই প্রেসিডেন্সির অন্তর্ভুক্ত— তাই পশ্চিমভারতের মানুষের কথাকে তিনি 'বোম্বাই চিত্র' বলে বর্ণনা করেছেন। উনিশ ও বিশ শতকে পশ্চিমভারতের এক বিস্তীর্ণ

অঞ্চল— সিন্ধুপ্রদেশ থেকে মহীশূর পর্যন্ত এলাকা এবং সমস্ত দাক্ষিণাত্য এর অন্তর্ভুক্ত ছিল। গুজরাট, কোঙ্কন, খানদেশ, কর্নাটকের উত্তর পশ্চিমাংশ— সবই ছিল বম্বে প্রেসিডেন্সির অন্তর্ভুক্ত। অতএব সত্যেন্দ্রনাথ ঠাকুর 'বোম্বাই চিত্র' বলতে শুধু মহারাষ্ট্র বা বোম্বাই শহরকেই বোঝাননি। সমস্ত দাক্ষিণাত্যই ছিল তাঁর আলোচনার বিষয়। সত্যেন্দ্রনাথ ছিলেন আই.সি.এস. অফিসার— জেলাশাসক, রাজস্বশাসকও বটে। 'বোম্বাই রায়ত' প্রবন্ধমালায় তিনি বোম্বাই প্রেসিডেন্সির রায়তওয়াড়ি ভূমিবন্দোবস্তের স্বরূপ নির্ণয় করার চেষ্টা করেছেন। রায়তওয়াড়ি ব্যবস্থা উনিশ শতকের ঘটনা। ১৭৯৩ সালে বাংলাদেশে চিরস্থায়ী ব্যবস্থায় জমিদারদের সঙ্গে ভূমিরাজস্বের বন্দোবস্ত হয়েছিল। পশ্চিমভারতে ও দক্ষিণভারতে বন্দোবস্ত হয়েছিল রায়ত বা কৃষকদের সঙ্গে। উত্তরভারতে হয়েছিল এক একটি মহল্লার অন্তর্ভুক্ত সামগ্রিকভাবে গ্রাম সমাজের সঙ্গে। বাংলা, বিহার, উড়িষ্যার ব্যবস্থা হল জমিদারি ব্যবস্থা— মধস্বত্বভোগীদের সঙ্গে ব্যবস্থা। পশ্চিম ও দক্ষিণ ভারতে হল রায়তওয়াড়ি ব্যবস্থা। উত্তরভারতে হল মহলওয়াড়ি ব্যবস্থা। অর্থাৎ ১৭৯৩ সালের পর জমিদারি ব্যবস্থা আর কোথাও হয়নি— অযোধ্যা ছাড়া, সেখানে ১৮৫৭ সালের মহাবিদ্রোহের পর তালুকদারি ব্যবস্থা চালু হয়েছিল। সে ব্যবস্থা ছিল ভূস্বামীদের সঙ্গে ব্যবস্থা— কিন্তু বাংলাদেশে জমিদারি ব্যবস্থা থেকে কিছুটা ভিন্ন।

সত্যেন্দ্রনাথ যখন তাঁর প্রবন্ধাবলী লেখেন তখন মোটামুটিভাবে চারটি ভূমিরাজস্ব ব্যবস্থা বহাল ছিল— ভারতবর্ষের পশ্চিম ও দক্ষিণের রায়তওয়াড়ি ব্যবস্থা, পূর্বের জমিদারি ব্যবস্থা, উত্তরের মহলওয়াড়ি ব্যবস্থা এবং অযোধ্যার তালুকদারি ব্যবস্থা। সত্যেন্দ্রনাথ নিজে ছিলেন জমিদারের পুত্র, তাঁর পিতামহ ছিলেন ডাকসাইটে জমিদার— দ্বারকানাথ ঠাকুর। অতএব জমিদারি ব্যবস্থার ভালোমন্দ তাঁর অজানা ছিল না। তাঁর লেখা পড়লেই বোঝা যাবে যে জমিদারি ব্যবস্থা সম্বন্ধে তাঁর একটি প্রচ্ছন্ন সমর্থন ছিল। বোম্বাই প্রেসিডেন্সির রায়তি ব্যবস্থাকে তিনি জানতে এবং বুঝতে পেরেছিলেন চাকুরির সুবাদে। এই সময়ে— উনিশ শতকের দ্বিতীয়ার্ধ জুড়েই— ভারতবর্ষের জনগণের দারিদ্র্য নিয়ে আলোচনা তুঙ্গে উঠেছিল। জাতীয়তাবাদী অর্থনীতিবিদরা দেখিয়েছিলেন যে ব্রিটিশ শাসন শেষ পর্যন্ত গোটা দেশে এনে দিয়েছে দারিদ্র্য ও নিঃস্বতা। দাদাভাই নৌরজী এই দারিদ্র্য বা poverty-কে একটি 'Un-British Rule'-এর পরিণতি বলে ব্যাখ্যা করেছেন। রমেশচন্দ্র দত্ত ভারতবর্ষের অর্থনৈতিক ইতিহাস দুখণ্ডে লিখে দেখালেন যে দেশ থেকে ধন-নিষ্কাশন (Drain of wealth) দেশে দারিদ্র্যের সূচনা করেছে। মাধব গোবিন্দ রানাডেও তাঁর সমস্ত বক্তৃতায় এই দারিদ্র্য ও ধন-নিষ্কাশনের কথাই বলেছেন।

(পঠিতব্য গ্রন্থ : (1) Dadabhai Naoroji, *Poverty and Un-British rule in India*; (2) Romesh Ch. Dutt, *Economic History of India* etc. in 2 volumes (3) Romesh Ch. Dutt, *The Peasantry of Bengal*)

# উৎসর্গপত্র।

স্নেহাস্পদ

শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর

ভাই রবি,

তুমি এই গ্রন্থ-প্রকাশ বিষয়ে বিস্তর সাহায্য করিয়াছ—তোমার প্ররোচনায় ইহার জন্মলাভ, ইহার স্থানে স্থানে তোমার হস্তচিহ্ন বিদ্যমান। এই গ্রন্থখানি তোমার হস্তে সাদরে সমর্পণ করিতেছি, তুমি আমার এই স্নেহের উপহার গ্রহণ কর।

# বিজ্ঞাপন।

এই গ্রন্থের সকল প্রবন্ধ (একটী ছাড়া) 'ভারতী' ও 'বালকে' সময়ে সময়ে প্রকাশিত হইয়াছে, এইক্ষণে গ্রন্থাকারে পুনর্মুদ্রিত হইল। "সিংহলে ভ্রমণবৃত্তান্ত" আমার বাল্যকালের রচনা; তদ্ভিন্ন আর যতগুলি লেখা সে সকলি আমার বোম্বাই-প্রবাস-সঙ্গিনী লেখনী হইতে অবসর মতে প্রসূত। এই যোগসূত্রে "ভারতবর্ষীয় ইংরাজ" অত্র প্রবন্ধমালায় গ্রথিত হইল। "সিংহলে ভ্রমণ" ও "ভারতবর্ষীয় ইংরাজ" ছাড়িয়া দিলে অবশিষ্ট সমস্তই বোম্বাইকাহিনীতে পূর্ণ।

শ্রীসত্যেন্দ্রনাথ ঠাকুর।

# সূচীপত্র

বিষয়

পৃষ্ঠাঙ্ক

# বোম্বাই চিত্র

## তুকারাম

### প্রথম পরিচ্ছেদ

তুকারাম মহারাষ্ট্র দেশের একজন সাধুপুরুষ ও প্রখ্যাত কবি। তিনি ১৫১০ শকাব্দে (খ্রিস্টাব্দ ১৫৮৮) পুণা নগরীর অনতিদূরে দেহু নামক গ্রামে জন্মগ্রহণ করেন। তুকারাম সেই সময়কার লোক, যে সময়ে মহারাষ্ট্রের জনপদ অনেককাল মুসলমানদের আধিপত্যে অবসন্ন থাকিয়া স্বাধীনতা প্রত্যাহরণের জন্য সহসা উত্তেজিত হইয়া উঠে ও যবন-অধিকারের ভিতরে এরূপ রাজ্য প্রতিষ্ঠিত করে যাহাতে শতাব্দীর মধ্যে মোগল সিংহাসন সমূলে কম্পমান হইয়া ভগ্নদশা প্রাপ্ত হয়। তুকারাম মহারাষ্ট্রাধিপতি শিবাজীর সমকালবর্তী লোক— যে দুইশত বৎসর মহারাষ্ট্রীয়গণ স্বাধীন রাজ্য উপভোগ করিয়াছিল, তাহার প্রারম্ভকালের ধর্ম ও নীতির ভাব তুকারাম ও শিবাজীর গুরু রামদাস এই দুই কবির জীবনে প্রতিফলিত দেখা যায়।

তুকারাম জাতিতে শূদ্র ও ব্যবসায়ে বণিক ছিলেন। তাঁহার পিতা-মাতা বংশানুক্রমে পণ্ডরপ্‌রের দেব বিঠোবা বা বিঠ্‌ঠলের পরমভক্ত ছিলেন ও তথায় তাঁহারা সর্বদাই তীর্থ করিতে যাইতেন। এইরূপ জনশ্রুতি যে, বিশ্বম্ভর নামে তাঁহার কোন এক পূর্বপুরুষ বয়ঃপ্রাপ্ত হইলে তাঁহার মাতা তাঁহাকে চিরন্তন প্রথানুসাবে পণ্ডরপুরে তীর্থযাত্রা করিবার উপদেশ দেন। সেই উপদেশক্রমে বিশ্বম্ভর মাসের মধ্যে দুইবার তথায় যাত্রা করিতে ব্রতী হইলেন। এইরূপে ১৬ বার তীর্থ দর্শন করিবার পর একদা রাত্রিতে তাঁহার স্বপ্ন হয় যে, বিঠোবা দেব ও রুক্সাই দেবীর স্বয়ম্ভু মূর্তি দেহু গ্রামের এক আম্রবনে নিহিত আছে— তুমি গিয়া তাহা উদ্ধার কর — আর তোমার পণ্ডরপুরে তীর্থ পর্যটনে যাইতে হইবে না। পরে বিশ্বম্ভর তাহা উদ্ধার করিয়া দেহু গ্রামে ইন্দ্রায়নী নদীতীরে এক ক্ষুদ্র মন্দির প্রস্তুত করিয়া যথাবিধি সেই মূর্তিদ্বয় প্রতিষ্ঠা করেন। সেই অবধি বিঠোবা-দেব বিশ্বম্ভরের কুল-দেবতা হইলেন।

তুকারাম, বহেলাজীর তিন পুত্রের মধ্যে মধ্যম পুত্র। তাঁহার মাতার নাম কনকাই। বহেলাজীর বৃদ্ধাবস্থায় তিনি তাঁহার জ্যেষ্ঠ পুত্র সাওজীকে সংসারের ভার অর্পণ করিবার প্রস্তাব করেন কিন্তু সাওজী একজন ভগবদ্ভক্ত পুরুষ, সংসারে বীতরাগ, কাজেই তুকারামের উপরেই কর্মকাণ্ডের সমস্ত ভার ন্যস্ত হইল। তখন তাঁহার বয়ঃক্রম ১৩ বৎসর — কতককাল পর্যন্ত তিনি সাংসারিক ব্যাপারে ব্যাপৃত থাকিয়া পিতামাতার সন্তোষ সাধন করিলেন। তাঁহার দুই পত্নী ছিল— রখুমাই ও জীজাই। কনিষ্ঠ পত্নীর স্বভাব কিছু কর্কশ ছিল ও তিনি তাঁহার স্বামীর বৈরাগ্য ভাবের উপর কিছু বিরক্ত ছিলেন। কথিত আছে যে এক দিন তুকারাম

কতকগুলি ইক্ষুদণ্ড উপহার পাইয়াছিলেন। আখের গোছা ঘরে আনিতে আনিতে পথিমধ্যে কতকগুলি বালক তাহার প্রার্থী হইল। তিনি একে একে বিতরণ করিতে লাগিলেন, পরিশেষে তাঁহার হস্তে একটি দণ্ড মাত্র অবশিষ্ট রহিল। গৃহে ফিরিয়া আসিয়া দেখেন যে গৃহিণী কোথা হইতে সকল কথার সন্ধান পাইয়াছেন। স্বামীর এইরূপ আচরণে জীজাই রাগান্ধ হইয়া সেই ইক্ষু-গাছটি কাড়িয়া লইয়া পতির পৃষ্ঠোপরি এমন সজোরে প্রহার করিলেন যে তাহা দুই খণ্ড হইয়া গেল। তুকারাম ঐ দুই খণ্ড ইক্ষু হস্তে লইয়া শান্তভাবে কহিলেন—"প্রিয়ে, তুমি আমাকে এত ভালবাস যে এই আখ-গাছটি একলা খাইতে ভাল লাগিবে না বলিয়া তাহা দুই খণ্ডে ভাঙিয়া ফেলিলে!"

তুকারামের বিংশতি বৎসর বয়সে তাঁহার জ্যেষ্ঠ পত্নী রঘুমাইর মৃত্যু হয়। ঐ বৎসর সন্তু নামক তাঁহার একটি পুত্রও মরিয়া যায়। তৎপূর্বে তাঁহার পিতামাতা ও ভ্রাতৃজায়ার মৃত্যুতে তিনি অত্যন্ত শোকগ্রস্ত হন— তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতাও তাঁহাকে ছাড়িয়া তীর্থযাত্রায় চলিয়া গিয়া তাঁহার শোককে দ্বিগুণিত করেন। ইহার উপর দুর্ভিক্ষ ও অন্নকষ্ট, এই সকল কারণে তিনি সংসারের উপর বিরক্ত ও সর্বত্যাগী হইয়া ঈশ্বরাধনায় জীবন উৎসর্গ করিলেন। এইরূপে তাঁহার জীবনের পূর্বার্ধ অতিবাহিত হইল।

তুকারাম কবিতাবলী "তুকারামের অভঙ্গ" বলিয়া পরিচিত। তাহা মহারাষ্ট্রীয় প্রাচীন সাহিত্যের এক প্রধান অঙ্গ। ইহা হইতে কবির নিজ জীবনচরিত অনেকটা সংগৃহীত হইতে পারে। একজন সন্ন্যাসী তুকারামকে তাঁহার বৈরাগ্য অবলম্বনের কারণ জিজ্ঞাসা করাতে তিনি যে সকল অভঙ্গে সেই প্রশ্নের উত্তর দিয়াছিলেন তাহার কিয়দংশ নিম্নে উদ্ধৃত করা গেল :

১৩৩৩

শূদ্র জাতি, সংসার চালাই ব্যবসায়ে
বিঠ্ঠল গৃহদেবতা, নমি তাঁর পায়ে।
এ সকল কথা কহা ভাল বড় নয়,
শুধাইছ, সেই হেতু কহিবারে হয়।
মা বাপের মৃত্যু হ'লে পড়িয়া সংসারে,
সহিনু কতই কষ্ট কহিব কাহারে?
ধনমান সঁপিলাম দুর্ভিক্ষের গ্রাসে,
অন্নাভাবে গৃহিণী মরিলা উপবাসে।
লজ্জায় শরমে শেষে হ'য়ে মর' মর',
দুঃখে শোকে একেবারে হয়ে জরজর,
ব্যবসায়ে দেখিয়া দারুণ লোক্‌সান,
দেবতা মন্দিরে গিয়া কৈনু বাসস্থান।

এগারই দিনে আরম্ভিনু সঙ্কীর্তন,
কিন্তু অধ্যয়নে তত নাহি ছিল মন;
সাধুদের গুটিকত পবিত্র বচন
মুখস্থ করিয়া লৈনু করিয়া যতন।
অন্য কেহ যদি কভু গাইতেন গান,
আমিও ভক্তির সাথে মিলাতেম তান।
লজ্জা দূর করি দিয়া, শুদ্ধ করি প্রাণ,
সাধুর চরণামৃত করিতাম পান।
পর-উপকার সদা করিবার তরে
শরীরের প্রতি মায়া দিনু দূর ক'রে।
বন্ধুদের অনুরোধে দিলাম না কান,
সংসারের প্রতি আর রহিল না টান।
অপরের পরামর্শ না আনি শ্রবণে
সত্য অসত্যের সাক্ষী করিলাম মনে।
স্বপ্নে মোর গুরু-মন্ত্র করিয়া শ্রবণ
ঈশ্বরে অচলা ভক্তি করিনু স্থাপন।
কবিত্ব প্রতিভা শেষে স্ফূর্তি পেল মনে,
অর্পণ করিনু হৃদি বিঠোবা চরণে
নিষেধ* হইল শেষে কবিতা লিখায়,
বড়ই আঘাত তাহে পাইনু হিয়ায়।
গ্রন্থ মোর ফেলি জলে, গেলাম মন্দিরে,
দেবতা প্রসন্ন মোরে হইলা অচিরে।
সব কথা বিস্তারিয়া কহিবারে পাছে
সময় বহিয়া যায়, এত কথা আছে।
এখন যে ভাব মোর দেখিছ সকল,
ভবিষ্যতে কি হইবে জানেন বিঠ্‌ঠল।
ভকতে না উপেক্ষা করেন নারায়ণ,
করুণা-সাগর তিনি জানিনু এখন।
পাণ্ডুরঙ্গে বলালেন যে কথা সকল,
তাই একমাত্র মোর রহিল সম্বল!

তুকারাম শূদ্র বলিয়া একজন ব্রাহ্মণ কর্তৃক তিনি কবিতা লিখনে নিষিদ্ধ হইয়াছিলেন। ইহার বিশেষ বিবরণ পবে প্রকাশিত হইবে।

১৩৩৪

আমি অতি হীন পাপী শুন সাধু সবে,
এত ভালবাস মোরে কেন বল তবে?
মনে জানিয়াছি গতি নাহিক আমার,
এক ভেবে কাজ করি, লোকে ভাবে আর।
কিছুতেই পুরিল না অভাব যখন,
বর্তমান দশা তবে করিনু গ্রহণ।

অবশেষে ফুরাইয়া গেল মোর ধন,
অবশিষ্ট যাহা কিছু কৈনু বিতরণ।
দারা সুত ভাইদের করিয়া বর্জন,
হইলাম হতবুদ্ধি বিষাদে মগন!
লোক মাঝে মুখ আর দেখাব না মনে,
কাটাই জীবন মম বিজনে কাননে।
পেটের জ্বালায় মন হইল কঠিন,
পেটের জ্বালায় হৈনু দয়া-মায়া হীন।
যে যা বলে বসে থাকি আপনার মনে,
না শুনে 'হাঁ' দিয়া যাই সবারি বচনে।
পূর্বপুরুষেরা মোর ছিল ভক্ত অতি,
তাই আমি বিঠোবার করিগো আরতি।
তুকা বলে, "কারো কথা নাহি শুনি আর,
ভক্তদের এই গতি জানিয়াছি সার।"

১৩৩৫

হে দেব যা কিছু মোর আছিল বিভব
আমার ভালরি তরে নিয়াছ যে সব।
দুর্ভিক্ষের কালে যত পড়িয়াছি ক্লেশে,
আমার ভালরি তরে হইয়াছে শেষে।
শোক পেয়ে তব প্রতি ভক্তি গেল দড়,
সংসারের উপরে বিরাগ হল বড়।
ভালই যে পত্নী মম হইলা কর্কশা,
ভাগ্য মোর লোক মাঝে এত যে দুর্দশা।

ভালই যে জগতে পাইনু উপহাস,
গোমেষাদি ধনধান্য সব হল নাশ।
লোক-লাজ না রাখিনু হইল মঙ্গল,
তোমারে করিনু হরি জীবন-সম্বল।
তোমার মন্দিরে আজি সঁপিলাম কায়া,
তেয়াগিয়ে পুত্র জায়া সংসারের মায়া।
"ভাগ্য মোর" তুকা বলে "করিনু ধারণ,
একাদশী ব্রত উপবাস জাগরণ।"

উপবে তুকাবাম তাঁহার স্ত্রীকে কর্কশা বলিয়া উল্লেখ করিযাছেন — নিম্নোদ্ধৃত কতিপয় শ্লোকে তাঁহাব সেই স্ত্রীব প্রতিমূর্ত্তি পাঠকেরা অবিকল চিত্রিত দেখিতে পাইবেন।

**৫৬৬**

আমারি বেলায উনি যোগী
নিজের তো বাকী নাই সুখ,
সব সুখ ঘরে আসে, শুধু
আমারি তো ঘুচিল না দুখ।
ঘরে মোর অন্ন নেই বলে
বল দেখি যাই কাব দ্বার?
এই পোড়া সংসারের তরে
আপদ সহিব কত আর?
অন্ন অন্ন কোরে রাত দিন
ছেলেগুলো খেলে যে আমায়!
মরণ তাদের হয় যদি
সকল বালাই ঘুচে যায়।
সকলি ঝেঁটিয়ে নিয়ে যান,
তিলমাত্র ঘরে থাকা ভার।
ঘবে যে গোবর দিতে হবে,
একটিও গরু নাই তার।
তুকা বলে, "দূর পোড়ামুখী,
আপনি মাথায় নিলি ভার।
এখন তাহার তরে, মিছে
কাঁদিলে কি হবে বল্ আর।"

৫৬৭

বোধ হয় এ পাষণ্ড,
পূর্ব জন্মে ছিল মোর অরি।
এ জনমে স্বামী হোয়ে
বৈর সাধিতেছে এত করি!
কত দুঃখ স'ব আর,
কত ভিক্ষা মাগি পর দ্বারে।
বিঠোবার মুখে ছাই —
কি ভাল কোল্লেন এ সংসারে?
তুকা বলে, "স্ত্রী আমার
রাগিয়া কতই কটু ভাষে।
কভু বা কাঁদিয়া মরে,
কভু বা আপন মনে হাসে।"

৫৬৮

ঘরে দুটা অন্ন না এলে
ছেলেদের দেব কোথা খেতে।
হতভাগা তা দেবে না,
সকলি পরেরে যা'ন দিতে!
তুকা বলে, "অতিথিরে
যখনি গো দিতে যাই ভাত,
রাক্ষসীর মত এসে
হতভাগী ধরে মোর হাত।
না জানি যে পূর্বজন্মে
কতই করিয়াছিলি পাপ।"
তুকা বলে, "এ জনমে,
তাই এত পেতেছিস্ তাপ।"

৫৬৯

খাবার কোথায় পাবি বাছা,
বাপ তোর থাকেন মন্দিরে —
মাথায় জড়ান্ তিনি মালা,
ঘরে আর আসেন না ফিরে।

নিজের হলেই হল খাওয়া
আমাদের দেখেন না চেয়ে।
খর্ত্তাল বাজিয়ে তিনি শুধু
মন্দিরে বেড়ান্ গেযে গেয়ে।
কি করিব বল্ দেখি বাছা,
কিছুই তো ভেবে নাহি পাই।
ঘরে না বসেন এক রতি,
চলে যান অরণ্যে সদাই,
তুকা বলে, "ধৈর্য ধর মনে
এখনো সকল ফুরায় নাই।"

৫৭০

গেছে যে আপদ গেছে,
ঘরেতে থাকিবে তবু রুটি।
যা হোক্ তা হোক্ কোবে
পেট ভরে খেতে পাব দুটি।
বোকে বোকে দিনু এল্যে,
জ্বালাতন হনু হাড়ে মাসে,
তুকা বলে, "যদিও সে
দিবা নিশি কত কটু ভাষে,
তুকারে তুকার স্ত্রী যে
মনে মনে তবু ভালবাসে।"

৫৭১

ঘরে আর আসে না যে,
কোনো পরিশ্রম নাহি করে
নিজে না কি খেতে পায
রোজ রোজ সুখে পেট ভরে।
না উঠিতে শয্যা হতে
মিলি দল-বল-গুলা সাথে
করতাল বাজাইতে
আরম্ভ করেন অতি প্রাতে।

খেয়েছে লজ্জার মাথা
জ্যান্তে তারা মড়ার মতন।
ঘরে আছে ছেলেপিলে,
তাদের তো না করে যতন।
স্ত্রী তাদের পড়ে আছে —
হতভাগী লাজ-দুঃখ-ভরে
অভিশাপ দিতে দিতে —
মাথায় পাথব ভেঙে মরে।
"ভাগ্যে যাহা আছে তাহা,"
তুকা বলে "থাক সহ্য করে!"

৫৭২

হেথা কেন আসে লোকগুলা,
তাদের কি কাজ নাই হাতে?
তুকা কহে, "ঈশ্বরের তরে,
ব্রহ্মাণ্ড মিলিছে মোর সাথে।
"ভাল মুখে দু চারিটা কথা,
না জানি তাহে কি ক্ষতি আছে!
"কোথাও যায় না যারা কভু,
ভালবেসে আসে মোর কাছে।
"এও সে বাসে না ভাল হায়,
ভাগ্য কি বা আছে এর বাড়া,
"সকল লোকের প্যাছে পাছে
কুকুরের মত করে তাড়া।"

তুকাবাম সংসারাশ্রম হইতে অবসৃত হইয়া ভজন-পূজন-কীর্তনে দিনযাপন করিতে লাগিলেন। প্রত্যুষে স্নান করিয়া বিঠোবার মন্দিরে গমন ও দেবপূজাদি সমাপন করিয়া অরণ্যে প্রস্থান — এই তাঁর নিত্যনিয়মিত কর্ম। দেহুর তিন ক্রোশ পশ্চিমে "ভাণ্ডারী" নামক পাহাড় তাঁহার প্রিয় আবাসস্থান ছিল। তথায় সমস্ত দিবস ধ্যান-ধারণায় মগ্ন থাকিয়া সন্ধ্যার সময় দেহুতে ফিরিয়া আসিয়া বিঠোবার মন্দিরে ভজনাদি করিতেন, কিন্তু তিনি যে একেবারে গৃহকর্ম ছাড়িয়া দিয়াছিলেন তাহা বোধ হয় না। একবার তিনি ক্ষেত্ররক্ষণ কার্যের ভার লইয়া যে বিপদে পড়িয়াছিলেন তাহার বিবরণ এই —

একদিন তিনি ইন্দ্রায়নী-তীরে বসিয়া উপাসনা করিতেছেন এমন সময় তাঁহার নিকটে

একজন কৃষক আসিয়া উপস্থিত। সে তুকারামকে বলিল, "তুকারাম শেঠ, মিছিমিছি নিষ্কর্মার ন্যায় ঘরে বসিয়া আছ, যদি আমার ক্ষেত রক্ষণ কর তো তুমি আধমণ করিয়া দানা পাইবে, তাহাতে তোমার পরিবারের ভরণপোষণে সাহায্য হইবে — আর যদি কোথাও হরিনাম করিতে ইচ্ছা হয় তাহাও করিতে পারিবে।" তুকারাম তাহাতে স্বীকৃত হইলে তাঁহাকে ক্ষেতরক্ষণ কার্যে নিযুক্ত কবিয়া ক্ষেতকারী গ্রামান্তরে চলিয়া গেল। তুকারাম ক্ষেতরক্ষণ কালে দেখিলেন যে, দানার লোভে ঝাঁকে ঝাঁকে পক্ষীদল আসিয়া শস্যক্ষেত্রে উপদ্রব আরম্ভ করিল। কিন্তু ক্ষুধার্ত প্রাণীকে তাড়াইয়া দেওয়া দোষের কার্য জানিয়া তিনি তাহাদের তাড়াইয়া দিতে বিরত হইলেন। তিনি ক্ষেত্রমধ্যে কাষ্ঠমঞ্চের উপর বসিয়া ধ্যানে মগ্ন, এদিকে পক্ষীরা অকুতোভয়ে শস্য খাইয়া যায়। এইরূপে একমাস চলিয়া গেলে ক্ষেতকারী প্রত্যাগত হইয়া দেখে যে তাহার ক্ষেত্র বিহঙ্গকুলের বাসস্থান হইয়াছে। ইহা দেখিয়া সে ক্রোধভরে তুকারামকে তাঁহার অনবধানতার জন্য বিস্তর তিরস্কার কবিতে লাগিল, পরে গ্রামের পাঁচজনকে একত্র কবিয়া তাঁহাদিগকে সমস্ত বৃত্তান্ত অবগত করিল। তাঁহারা ক্ষেত্রকারীকে জিজ্ঞাসা করিলেন "তোমাব ক্ষেত্রে কত মণ শস্য উৎপন্ন হয়?" সে কহিল, "দুই খণ্ডী"। তাঁহারা তদনুসারে দুই খণ্ডীব মূল্য ক্ষেতকাবীকে দণ্ডস্বরূপ লিখিয়া দিতে তুকারামেব প্রতি আদেশ করিলেন। তৎপরে পর্বত্তায়তেব মধ্যস্থগণ নিজ চক্ষে ক্ষেত্র তদারক কবিতে গিযা যে দৃশ্য দেখিলেন তাহাতে অবাক। দেখেন যে ক্ষেত্রটি শস্যে শস্যে ছাইয়া গিয়াছে। সেই শস্য সংগৃহীত হইলে তাহা হইতে ১৭ খণ্ডী দানা উৎপন্ন হইল। গ্রামবাসীরা বিচারে ধার্য করিলেন যে দুই খণ্ডী মাত্র ক্ষেতকারীর কথা মত তাহার প্রাপ্য — অবশিষ্ট ভাগ তুকারামকে দিতে হইবে। কিন্তু তুকারাম তাহা গ্রহণ করিতে সম্মত হইলেন না। এক ব্রাহ্মণের নিকট উদ্বৃত্ত দানা গচ্ছিত রহিল। অবশেষে দেহুর মন্দির ভগ্নপ্রায় হইয়াছিল তাহার সংস্করণ কার্যে তাহা ব্যয়িত হইল।

এইরূপে তাঁহার দিন যায়। এখনো পর্যন্ত তাঁহার জীবনের গতি নিরূপিত ও বিশ্বাসের স্থিরতা সম্পাদিত হয় নাই। মাঘ মাসের দশমী শুক্লপক্ষের রাত্রিতে তাঁহার এক স্বপ্ন হয় তাহাতেই তাঁহার জীবন-স্রোত নিয়মিত হইল। সেই স্বপ্নে বাবাজি নামক এক ব্যক্তি তাঁহার নিকট আবির্ভূত হন ও চৈতন্যের শিষ্য বলিয়া আপনার পরিচয় দিয়া তুকারামকে "রাম, কৃষ্ণ, হবি" এই মন্ত্রে দীক্ষিত করেন। সেই সময় অবধি তুকারামের হৃদয়-গ্রন্থি খুলিয়া গেল — সকল সংশয় ভঞ্জন হইল। তিনি যে অগাধ শান্তি ও আনন্দ লাভ করিলেন তাহা নিজেই কতিপয় শ্লোকে বর্ণন করিয়াছেন।

৩৭১

শুন দেব, মনে যাহা করেছি নিশ্চয়
জীবন সঁপিনু পদে হইয়ে নির্ভয়।
সকলি করেছি ত্যাগ, তোমারেই চাই,
সংশয় আশঙ্কা ভয় আর কিছু নাই।

হে অনন্ত দেব, মোর আছিল সম্বন্ধ ভোর
তব সাথে বহু পূর্বে যাহা।
মিলি যত সাধুগণ আমাদের সে বাঁধন
দৃঢ়তর করিলেন আহা।
আর কিছু নাই, শুধু ভক্তি ও জীবন,
যা আছে তোমারি পদে করেছি অর্পণ।
সাধুগণ সঁপিয়াছে আমারে তোমারি কাছে,
আমি কভু ছাড়িব না ও তব চরণ।
তুমিই কর গো মোর লজ্জা নিবারণ।

এইক্ষণে তুকারামের জীবনের সেই ভাগে অবতীর্ণ হওয়া যাইতেছে যখন তিনি অভঙ্গ রচনা আরম্ভ করিলেন। যে ঘটনায় তিনি ভারতী-বন্দনে জীবন উৎসর্গ করিলেন তাহা ১৩২০-২১ শ্লোকে বর্ণিত হইয়াছে।

১৩২০

নামদেব পাণ্ডুরঙ্গে লয়ে সঙ্গে করে
একদা দিলেন দেখা স্বপ্নে তিনি মোরে।
আদেশ করিলা মোরে কবিতা রচনে,
মিছা দিন না যাপিয়া প্রলাপ বচনে।
ছন্দ কহি দিলা মোরে — গম্ভীর সে বাণী,
বিঠ্‌ঠলজী নিজ হস্তে ধরেন লেখনী।
কহিলেন 'পিঠ মোর চাপড়িয়া হাতে,
একশত কোটি শ্লোক হইবে পুরাতে।'

১৩২১

যদি মোরে স্থান দেও তব পদছায়,
দিবানিশি সাধুসঙ্গে রহিব সেথায়।
যাহা ভালবাসিতাম ছেড়েছি সকল,
তুমি মোকে ছাড়িও না শুনগো বিঠ্‌ঠল।
চরণের একপাশে দেহ যদি স্থান,
শান্তি সুখে কাটাইব এ মম পরান।
নামদেবে তুকা কাছে পাঠালে স্বপনে,
তোমার প্রসাদ এই গাঁথা র'ল মনে।

# তুকারাম

## দ্বিতীয় পরিচ্ছেদ

তুকারাম তাঁহার জীবনের একমাত্র অবলম্বন ভারতী-প্রসাদ কিরূপে উপলব্ধি করিলেন তাহা পাঠকগণ তাঁহার নিজমুখ হইতেই শ্রবণ করিয়াছেন। লোকের বিশ্বাস এই যে, তুকারাম কবি নামদেবের অবতার বিশেষ। মুকুন্দরাজ, জ্ঞানদেব, নামদেব, মহারাষ্ট্র দেশের আদি কবির মধ্যে পরিগণিত। নামদেবের মৃত্যুকাল শকাব্দ ১২৫৬ (খ্রিস্টাব্দ ১৩২৮)। নামদেব ও তুকারামের সম্বন্ধে মহীপতি তাঁহার 'ভক্তলীলামৃত' গ্রন্থে লিখিয়াছেন যে নামদেব শত কোটি অভঙ্গ রচনায় কৃতসঙ্কল্প হইয়া ৯৪ কোটি ৪৯ লক্ষ অভঙ্গ রচিয়া ইহলোক হইতে অবসৃত হয়েন, তিনিই নির্দিষ্ট সংখ্যা পূরণ করিবার উদ্দেশ্যে তুকারাম হইয়া পৃথিবীতে পুনর্জন্ম গ্রহণ করেন। কথিত আছে যে তদনুসারে তুকারাম ৫ কোটি ১ লক্ষ ৪৪ হাজার শ্লোক রচনা করেন কিন্তু প্রকৃত প্রস্তাবে তুকারাম-কৃত ৪,৬০০-র অধিক সংখ্যক অভঙ্গ প্রাপ্ত হওয়া যায় না। তুকারাম এই সকল অভঙ্গ অধিকাংশ বিঠোবা-মন্দিরে রচনা করিতেন। কবিতা রচনার উপযোগী আরও একটি বিজন স্থান তাঁহার মনোনীত ছিল— সে স্থানটি এখনো কোনো ভ্রমণকারী দেহু দর্শনে গেলে তাঁহাকে 'তুকার আশ্রম' বলিয়া দেখাইয়া দেওয়া হয়।

এই সময় "ভজন ও কথকতা" এই দুই দ্বার দিয়া তুকারামের কবিত্বশক্তি বিশেষ স্ফূর্তি পায়। ছন্দোময় বাক্যে ঈশ্বরের ভজনার নাম "ভজন"। এই সকল স্থলে ভজন-কর্তা স্বরচিত কবিতা অথবা সঙ্গীতাবলী গান করেন ও পরে শ্রোতৃবর্গ সমস্বরে সেই গানে যোগ দেন। এই সকল কবিতা ও গীতের অর্থ বুঝাইয়া ব্যাখ্যা করিবার রীতি নাই। এইরূপ ভজনের সময় তুকারাম হয়তো অগণ্য অগণ্য অভঙ্গ সদ্যসদ্য রচনা করিয়া গান করিতেন তাহা কালক্রমে বিলুপ্ত হইয়া গিয়া থাকিবে। এই সকল অভঙ্গ লিপিবদ্ধ হইলে ইহাদের সংখ্যা প্রবাদ অনুযায়ী কোটি না-হউক, নিদানপক্ষে লক্ষেও পৌঁছিতে পারিত। তুকারামের অভঙ্গ জনসমাজে সমাদৃত ও প্রখ্যাত হইবার অপর এক উপায় "কথকতা"। মহারাষ্ট্র দেশে ধর্মবিষয়ক বক্তৃতা ও ব্যাখ্যানের এক প্রধান সাধন কথকতা। ইহাতে কথক দেব-বন্দনাদি পাঠ করিবার পরে কোন একটি কবিতা কিম্বা বচন অবলম্বন করিয়া বক্তৃতা আরম্ভ করেন। নানা গ্রন্থ হইতে উপদেশ প্রদান ও মধ্যে মধ্যে গল্প ইতিহাস ও কথাচ্ছলে শ্রোতৃবর্গের মনোরঞ্জন করতঃ কবিতাটির মর্ম তাঁহাদের হৃদয়ঙ্গম করিয়া দেওয়া কথকতার উদ্দেশ্য। সঙ্গীত কথকতার এক প্রধান অঙ্গ। কথক, কাব্য অথবা পুরাণাদি গ্রন্থ হইতে যে সকল কবিতা ও বচন পাঠ করেন তাহা শ্রোতৃগণ তাঁহার পশ্চাতে আবৃত্তি করেন। মহারাষ্ট্রে কথকেরা বহুমানাস্পদ ও তাঁহাদের উপদেশ সাধারণ জনসমাজে ধর্ম-প্রচারের বিশেষ উপযোগী। এইরূপ বক্তৃতা যতদূর ফলোপধায়ী হইতে পারে তুকারামের মুখে তাহার চতুর্গুণ ফল প্রসব করিত সন্দেহ নাই। কেন না তুকারামের বক্তৃতা কেবল মুখের নয় — তাঁহার হৃদয়ের গভীরতম প্রদেশ হইতে তাহা নিঃসৃত হইত। তাঁহার

পবিত্র, অকৃত্রিম ঈশ্বর-ভক্তি ও বিনামূল্যে উপদেশ প্রদান — এই সকল কারণে তাঁহার প্রতি লোকের শ্রদ্ধা বিশেষরূপে আকৃষ্ট হইত।

তুকারামের কীর্তি প্রচারের সঙ্গে সঙ্গে দুষ্ট লোকের বিষদৃষ্টিও তাঁহার উপর নিপতিত হইল। কিন্তু তিনি যে সমূহ কষ্ট ও যন্ত্রণা ভোগ করিয়াছিলেন তাহাতে তিনি মুহ্যমান হইবার নহেন, প্রত্যুত অগ্নিপরীক্ষিত কাঞ্চনের ন্যায় তাঁহার স্বাভাবিক সাধুতা, সরলতা, ক্ষমা, সহিষ্ণুতা, নিস্পৃহতা আরো অধিকতর প্রদীপ্ত হইয়া উঠিল। শূদ্র হইয়া তিনি বেদাধ্যয়ন করেন —গুরুর ন্যায় ধর্মোপদেশ দেন — লোকেরা ভক্তিভরে তাঁহাকে দণ্ডবৎ প্রণাম করে — ইহা ব্রাহ্মণদের চক্ষে অসহ্য হইয়া উঠিল। লোকের দোষ কি, তাহারা ব্রাহ্মণ শব্দের যথার্থ অর্থ অনুসারে শূদ্র তুকারামকেও ব্রাহ্মণদের ন্যায় সেবা করিতে লাগিল;এমনকি তুকারামের জীবনের শেষভাগে এক উচ্চকুলের ব্রাহ্মণ-পরিবার, যাঁহারা গণেশের অবতার-বিশেষ বলিয়া পরিচিত ছিলেন তাঁহারা, তুকারামের সহিত একাসনে আহার করিতেও সঙ্কুচিত হন নাই। এই সকল কারণে ব্রাহ্মণ জাতির মধ্যে কাহারো কাহারো দ্বেষ ও ঈর্ষা জ্বলিয়া উঠিল ও তাঁহারা তুকারামের প্রতি বৈরসাধনে প্রবৃত্ত হইলেন। দেহুগ্রামে মম্বাজী নামে একজন গোঁসাই বাস করিতেন — তাঁহার হস্ত হইতে তুকারামের উপর অত্যাচারের প্রথম সূত্রপাত হয়। বিঠোবা মন্দিরের পশ্চাদ্ভাগে মম্বাজীর একটি বাগান ছিল। তাহা তিনি কাঁটাগাছের বেষ্টন দিয়া ঘিরিয়া লইলেন, একাদশীর দিন দেহুর এক উৎসবের দিন — সে দিন বিঠোবা মন্দির লোকে লোকারণ্য হইয়াছে। তুকারাম দেখেন যে এই সকল কাঁটাগাছে লোকদিগের প্রদক্ষিণস্থান পর্যন্ত অধিকৃত হইয়াছে। তাহা দেখিয়া তিনি স্বহস্তে তাহা উৎপাটিত করিয়া স্থান পরিষ্কৃত করিয়া দিলেন। ইহাতে মম্বাজী ক্রোধাবিষ্ট হইয়া সেই সকল কণ্টক-যষ্টি দিয়া তুকারামকে উত্তমমধ্যম বিলক্ষণ প্রহার করিলেন। তুকারাম ঐ প্রহারকের প্রতি বিন্দুমাত্র কোপ প্রকাশ না করিয়া তাঁহার নিত্যনিয়মিত কর্মে ব্যাপৃত রহিলেন, যেন কিছুই হয় নাই। অবশেষে তিনি তাঁহার শত্রুর উপর জয়ী হইলেন। "অসাধুং সাধুনা জয়েৎ" এই উপদেশ মত কার্য করিয়া তিনি জয়লাভ করিলেন। তুকারাম নিম্নলিখিত শ্লোকাবলীতে এই ঘটনার উল্লেখ করিয়াছেন।

৩৫৫

ছাড়িব না ছাড়িব না, ছাড়িব না হে বিঠোবা
তোমারি চরণ।
যতই যন্ত্রণা আসে, আসুক কি করিবে সে,
না হয় হইবে মরণ।
শস্ত্রধারী আসি কেহ, খণ্ড যদি করে দেহ,
তবু নাহি ডরি।
তুকা বলে, "সাবধান, হোয়ে আছি আগুয়ান,
চিতে মোর শমগুণ ধরি।"

৩৫৬

বেশ বেশ বড় ভাল, বিঠোবা হে কল্লে ভাল,
শাপে বর দান
ক্ষমাগুণ শেখাবারে, হানিলে এ দেহোপরে
কণ্টকের বাণ।
কটুকাটব্য গালি, মোর পৃষ্ঠে দিলা ঢালি,
তাহে পাই প্রাণ —
তুকা বলে, "কৃপা করি সংহারিয়া ক্রোধ অরি
দিলে পরিত্রাণ।"

৩৫৭

তরিনু তরিনু দেব তরালে আমায়,
অদৃষ্টে যা ছিল ভাল, তাই মোর তাই হল,
কি বলিব হায়!
যতনে সরল চিতে, কাঁটা তুলি নিজ হাতে,
পথের আটক।
"কত সহি" তুকা বলে, "নাশি কিন্তু রিপুদলে,
হৈনু নিষ্কণ্টক।"

এরূপ সহিষ্ণুতার ফল অচিরেই ফলিল। মম্বাজীর ক্রোধানল আপনা-আপনি নিবিয়া গেল ও তিনি তুকারামের প্রতি বিরক্তিভাব পরিত্যাগ করিয়া তাঁহার অনুরক্ত ভক্তের মধ্যে গণ্য হইলেন।

পুণার নিকটবর্তী বাঘোলী গ্রামস্থ রামেশ্বর ভট্ট নামক আর একজন ব্রাহ্মণ তুকারামের উপর অত্যাচার আরম্ভ করিলেন। তিনি তুকারামের বিরুদ্ধে নানা প্রকার অমূলক অভিযোগ উপস্থিত করিয়া তাঁহার প্রতি গ্রামাধিকারীদিগের বিদ্বেষ জন্মাইয়াছিলেন ও দেহুর প্যাটেলের নিকট হইতে তাঁহার গ্রাম বহিষ্করণের এক অনুজ্ঞাপত্র বাহির করিলেন। তুকারাম মহাবিপদে পড়িয়া এইরূপে আক্ষেপ করিতে লাগিলেন।

কি করিব কোথা যাব,
গ্রামে লই কাহার শরণ
গাঁয়ের মণ্ডল, করে গণ্ডগোল,
কার কাছে দুটি ভিক্ষা মাগি গো এখন।
নিয়মভঙ্গ দোষে, দোষী করে রোষে,
আদালতে নিয়ে চাল, বলিয়া শাসায়,

মিলে লোকগুল, বুঝাইল ভুল,
লাভে হতে ভিখারীর অন্ন মারা যায়।
এহেন অসৎ সঙ্গে রহিব না আর —
তুকা বলে, "চল যাই, পাণ্ডুরঙ্গ দ্বার।"

রামেশ্বর ভট্ট তুকারামকে তাঁহার হীন জাতির প্রতি লক্ষ করিয়া বহুবিধ তীব্র ভর্ৎসনা করিয়া কবিতা রচনা করিতে একেবারে নিষেধ করিলেন। তুকারাম বিনীতভাবে উত্তর করিলেন, "আমি অল্পস্বল্প যাহা কিছু রচনা করিয়াছি সকলই পাণ্ডুরঙ্গের আদেশে, কিন্তু দেখিতেছি ব্রাহ্মণের আদেশও আমার শিরোধার্য, অতএব আপনাব আজ্ঞানুসারে এখন হইতে আমি কবিতা রচনায় বিরত হইলাম — যে সকল কবিতা আজ পর্যন্ত বিরচিত হইয়াছে তাহাব কি করা যাইবে মহাশয় অনুমতি করুন।" রামেশ্বর ভট্ট তাঁহার রচিত গ্রন্থাবলী জলমগ্ন কবিবাব আদেশ করিলেন। তুকারাম অগত্যা তাহাতে সম্মত হইয়া দেহুতে বিঠোবা দেবের নিকট সমস্ত বৃত্তান্ত নিবেদন করিলেন। তৎপরে তাঁহার গ্রন্থ দুই প্রস্তর ফলকের মধ্যে রাখিয়া কাপড়ে যত্নে বাঁধিয়া নিজহস্তে ইন্দ্রায়নী নদীতে নিক্ষেপ করিলেন। পরে লোকেরা আসিয়া বিদ্রূপ করিয়া বলিল — "সন্ন্যাসীজি—আগে একবার তুমি খাতাপত্র নদীতে ডুবাইয়া সংসার ডুবাইযা দিলে — এখন আবার তোমার কবিতাগুলি নদীতে ডুবাইয়া পরমার্থও ডুবাইলে— তোমার একূল ওকূল দু-কূল গেল। এই সকল কথা তুকারামের বক্ষে বজ্রপাততুল্য আঘাত করিল। তিনি অন্নপান পরিত্যাগ করিয়া বিঠোবা মন্দিরের প্রাঙ্গণে পড়িয়া রহিলেন ও যে পর্যন্ত তাঁহার প্রার্থনা পূর্ণ না হয় সে পর্যন্ত উঠিবেন না নিশ্চয় করিলেন। এইরূপে ত্রয়োদশ দিবস অতিবাহিত হইল।

তাঁহার আসন্নকাল উপস্থিত — শত্রুদের উল্লাসের আর সীমা রহিল না। তাহারা মনে মনে কত দর্প করিতে লাগিল—এবার আর এই শূদ্রটার মুখ হইতে বেদবাণী শুনিতে হইবে না। কিন্তু স্বয়ং বিঠোবা তুকারামের সহায়—তাঁহার অভঙ্গ সহজে বিলুপ্ত হইবার নয়। ত্রয়োদশ দিবসে তাঁহার গ্রন্থ নদীর উপর ভাসিয়া উঠিল ও লোকেরা তাহা তুকারামের নিকট উপস্থিত করিল। এই উপলক্ষ্যে তিনি যে সকল শ্লোক রচনা করিয়াছেন তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

২২৪২

অন্যায় করিনু ঘোর —
মরমে বিঁধিছে অনিবারে,
লোকের গঞ্জনা শুনে,
কত কষ্ট দিলেম তোমারে।
মোর দুখভাগী তুমি, মূঢ়মতি দীন আমি,

অনাহারে অনিদ্রায় তের দিন রহি
মম দুখে দুঃখী ক'রি তোমারে, শরমে মরি —
তাই গো দ্বিগুণ জ্বালা সহি।
আমার মরণ দায় ফেলি তব শিরে,
কাজেই বাঁচাতে তাই হলো মুমূর্ষুরে।
জলমধ্যে গ্রন্থখানি করে সংরক্ষণ,
তুকা বলে নিজ ভক্তে করিলে রক্ষণ।

২২৪৩

কৃপাময়ী মা আমার অনাথ শরণ,
বালকের বেশে মোরে দিলে দরশন।
প্রকাশি সগুণ মূর্তি শান্ত কর চিতে,
আলিঙ্গন দিয়ে পরে তারিলে ভকতে।
বন্ধুর সহায় দিয়ে, সাধুসঙ্গে মিলাইয়ে,
উদ্ধার করিলে মোরে সব দুঃখ হতে।
তুকা বলে, "অশরণে, ক্ষমা কর গো জননী —
যাচি করপুটে।
মরিলেও তোমারে মা, আর কভু ফেলিব না
এ হেন সঙ্কটে।"

২২৪৪

সহিব অবাধে আমি সহস্র পীড়ন,
ফেলুক বিপদে ঘোর যতই দুর্জন।
তোমায় আমার লাগি ফেলিব না দায়ে,
আমায় রেখ গো মাতা তব পদচ্ছায়ে।
এবার করেছি দোষ আমি যে চণ্ডাল,
জলে আগুলিয়ে গ্রন্থে রাখিলে কৃপাল।
মন্দমতি সে সময়ে না কৈনু বিচার,
তোমারে ডাকিতে মোর কিবা অধিকার।
জানি না আমি হে দেব কেমনে মহতে
আমার এ ক্ষুদ্র ভার কহি গো বহিতে।
হবার যা হয়ে গেছে বৃথা এ শোচনা,
তুকা বলে, "জানিলাম ভবিষ্য-যোজনা"।

২২৪৫

কি জানিবে পাণ্ডুরঙ্গ, তব অন্ত এ পামর,
কি না তুমি কর দেব, যদি ধৈর্য ধরে নর।
আমি অতি মূঢ়মতি উতলা হইনু,
তবু কৃপানিধি তব আশ্রয় লভিনু।
দেবের তুমি হে দেব, জীবের জীবন,
কেন তবে করি মোরা বৃথায় ক্রন্দন।
তুকা কহে সকাতরে—"পতিত এ জন
তব দ্বারে ধরা দিনু—অন্যায় কেমন।"

২২৪৬

কেন এত ডাকিলাম হরি হরি করি,
আঘাত কি করেছিল পিঠে তীব্র ছুরি।
রোযে তুমি দুই ঠাঁই জলে আর স্থলে,
রক্ষণ করিলে গ্রন্থে তুকারে বাঁচালে।
মা-বাপে তাড়ান্ হেরি একটু অন্যায়,
তুমি কত সও কি বলিব হায়।
তুকা কহে, "কৃপাময় কেমনে বাখানি
তোমা হেন হিতকারী—নাহি মোর বাণী।"

২২৪৭

মা হতে মায়ালু তুমি, চাঁদ হতে তুমি হে শীতল।
তোমাতেই, আহা মরি, বাস করে প্রেম সুনির্মল।
তুমি তো পুরুষোত্তম, উপমা কোথায।
তোমার নামের গুণে পাপী ত'রে যায়।
অমৃত সৃজিলে নিজে তা হতে মধুর,
তব সৃষ্টি পঞ্চভূত এই বিশ্বাঙ্কুর।
স্তব্ধ হয়ে নমে প্রভু তুকা তব পায়,
অপরাধ ক্ষমা কর এই ভিক্ষা চায়।

২২৪৮

দুর্গুণ অন্যায়ী আমি কত আর ক'ব
বিঠ্ঠল আশ্রয় দেহ, আর কি চাহিব।

